সপ্তম পুরস্কার ৫১

# গহনার বাক্স।

আমি ডিটেক্‌টিভ্ আফিসে প্রবেশ করিবার প্রায় ছয় মাস পরে, একদিন বড় বাবু আফিসের সেই নির্জ্জন কক্ষে আমাকে ডাকিয়া, বর্দ্ধমানের এক ভয়ানক খুনের আমূল পরিজ্ঞাত ঘটনা বিবৃত করিলেন, এবং এই হত্যা সম্বন্ধীয় সমস্ত কাগজ পত্র আমার হাতে দিয়া তৎক্ষণাৎ বর্দ্ধমান যাত্রা করিয়া তথায় গুপ্ত হত্যাকারীর অনুসন্ধান করিবার জন্য আদেশ প্রদান করিলেন।

প্রায় তিন সপ্তাহ বর্দ্ধমানে অবস্থান করিলাম, হত্যা স্থানের চারি দিকের অধিবাসিগণের সহিত তৎপ্রসঙ্গে অনেক আলাপাদিও করা গেল, কিন্তু হত্যাকারীর বিশেষ কোন সন্ধান পাইলাম না। তবে স্থানীয় পুলিশ ভূষণদাস নামক যে জনৈক হোটেল ওআলাকে এই হত্যা ব্যাপারের সহিত জড়িত বলিয়া যে সন্দেহ করিয়াছিলেন, তাহা আমার নিকট এবং স্থানীয় অধিবাসিদের নিকট বেশ যুক্তি সঙ্গত বলিয়া বোধ হইয়াছিল, তা' ছাড়া আমি ভূষণদাসের হোটেল ঘর অনুসন্ধান করিয়া যে তিনখানি গোপনীয় পত্র আবিষ্কার করিয়াছিলাম, তাহার মধ্যে উক্ত ব্যক্তিই যে প্রকৃত হত্যাকারী তাহাতে আর আমার সন্দেহ ছিল না। কিন্তু বহু চেষ্টা করিয়াও, ভূষণের আবাসস্থান স্থির করিতে পারিলাম না, হত্যাকাণ্ডের দিন হইতে সে নিরুদ্দেশ!

এই প্রকার অবস্থায় তথায় অবস্থান করা বৃথা এবং কষ্টকর বলিয়া বোধ হইতে লাগিল, কিন্তু আর অধিককাল আমায় সেখানে থাকিতে হইল না, অবিলম্বে কলিকাতায় প্রত্যাবর্ত্তন করিবার আদেশসহ বড় বাবুর একখানি টেলিগ্রাম্ পাইলাম। বাঁচা গেল, সেই দিনই পূর্ব্বাহ্ণে

আহারাদি সম্পন্ন করিয়া কলিকাতা যাত্রা করিলাম, হত্যাকারীর অনুসন্ধান এই খানেই শেষ হইয়া গেল।

চারিটার সময় কলিকাতায় পৌঁছিয়া, বাসায় না গিয়াই আমার ত্রিসপ্তাহিক অবিশ্রান্ত পরিশ্রমের ফল, সেই ভূষণদাসের জীর্ণ ও নীরস চিঠি কয়েকখানি সহ একেবারে আফিসে গিয়া উপস্থিত হইলাম, এবং আমার অনুসন্ধানের আমূল বিবরণ বিবৃত করিলাম।

আমার কথায় বাবু বিশেষ বিরক্ত হইয়াছেন বলিয়া বোধ হইল না, তিনি ধীরভাবে বলিলেন,—"বৰ্দ্ধমানের হত্যাব্যাপারের শেষ যে এই দাঁড়াইবে, তাহা প্রথমে পুলিশ রিপোর্ট হইতেই বুঝেছিলুম্, তবুও একবার দেখা গেল। যাহা হউক তুমি এসেছ, বেশ হয়েছে; কালই তোমাকে দেওঘরে যেতে হবে। আজ কয়েক দিন হ'ল সেখানে বনমালী চৌধুরী নামক জনৈক বড় লোকের বাড়ীতে অনেক টাকার গহনা চুরি হয়ে গেছে; তার অনুসন্ধানের জন্য একটা লোক পাঠাইবার জন্য তিনি স্বয়ং আমাকে লিখেছেন। তোমাকেই যেতে হবে।"

অবিলম্বেই দেওঘরে যাইতে প্রস্তুত হইলাম। নমস্কার করিয়া বিদায় গ্রহণের পূর্ব্বে বড় বাবু আবার বলিলেন,—"দেখ এই চুরি ব্যাপারটা একটু নূতন রকমের! বাড়ীর কর্ত্তার বিশ্বাস, তাঁহার পরিবারস্থ কোন এক ব্যক্তি ইহাতে লিপ্ত, এজন্য তাহাকে লইয়া একটা প্রকাশ্য গোলযোগ করা তাহার অভিপ্রেত নয়। যাহা হউক, তুমি সেখানে গেলেই সব শুনিতে পাইবে, কিন্তু খুব সাবধান।"

পরদিন কলিকাতা ত্যাগ করিয়া সন্ধ্যার প্রাক্কালে দেওঘরে পৌঁছিলাম। বনমালী চৌধুরীর বাড়ী অনুসন্ধান করিতে বিলম্ব হইল না, সহরে লোকটার বেশ মান প্রতিপত্তি আছে; শুনিলাম বহুকাল সরকারী আমীনের কায করিয়া পেন্‌সন্ প্রাপ্তির পর তিন চারি বৎসর হইতে তিনি সপরিবারে বৈদ্যনাথে বাস করিতেছেন। নগদ টাকা যথেষ্ট, এবং উচ্চ সুদে কৰ্জ্জ দিয়া তদ্দারাও প্রচুর আয়ের সংস্থান হয়। সন্ধ্যার পর বনমালী চৌধুরীর বাটীতে উপস্থিত হইলাম, কিন্তু তখন তাঁহার সহিত সাক্ষাৎ হইল না; কর্ত্তা তখনও আহ্নিকের ঘরে

রহিয়াছেন, শুনিলাম বাহিরের ঘরে আসিতে অর্দ্ধ ঘণ্টা বিলম্ব হইবে। দেখিলাম বাসায় লোক জনের সংখ্যা খুব অধিক নয়, একজন খানসামা, একজন বেহারা, একটী মুহুরী আর এক পাচক ব্রাহ্মণ। মুহুরীর নাম শ্রীশ্যামলাল রায়, লোকটা মিষ্টভাষী, আমাকে প্রথমে দেখিয়াই, অর্থকৃচ্ছ্রতায় তাড়িত ঋণগ্রহণেচ্ছু বিপন্ন ব্যক্তি ঠাহরাইয়াছিলেন, এবং অচিরাৎ ভূসম্পত্তি বন্দক রাখিয়া আমি কর্ত্তার “মহামহিম” পদবীর প্রসার বৃদ্ধি করিব, আর সঙ্গে সঙ্গে তাঁহারও যৎকিঞ্চিৎ দক্ষিণার ব্যবস্থা করিব, তাহাতে আর তাঁহার সন্দেহ ছিল না। [illegible] [illegible]গোপনের এই সুযোগ ছাড়িতে পারিলাম না, দুই সহস্র মু[illegible] কর্ত্তার সাহায্য প্রার্থনা আমার আগমনের কারণ বলিয়া প্রকাশ করিলাম। লোকটা আমার কথায় বেশ বিশ্বাস করিয়া ফেলিল, এবং আশু কার্য্য সিদ্ধির তিনি যে বিশেষ সচেষ্ট থাকিবেন, একথা বলিতেও ছাড়িল না।

কর্ত্তা বাহিরে আসিলে, একাকী আমি তাঁহার নির্জ্জন কক্ষে গিয়া, বড় বাবু প্রদত্ত আমার নিয়োগ পত্রখানি দেখাইলাম। তিনি পত্রখানি আগ্রহ সহকারে পাঠ করিয়া ধীরে ধীরে চসমাখানি খুলিয়া বলিলেন,—“সাহেব আপনাকে চুরির অনুসন্ধান করিতে পাঠাইয়াছেন, ভালই। অনুসন্ধান আরম্ভের পূর্ব্বে আপনাকে একটা কথা বলিয়া দেওয়া ভাল বোধ করিতেছি। আজ চারি দিন হ'ল আমার প্রায় পাঁচ হাজার টাকার গহনা চুরি গিয়াছে, কিন্তু এপর্য্যন্ত একথা গৃহিণী ব্যতীত অপর কাহারও নিকট প্রকাশ করি নাই, কেবল গোপনে পুলিশে একটা সংবাদ দিয়া রাখিয়াছি। আপনি আমার এই ব্যবহারের কথায় হয়ত বিস্মিত হইতেছেন, কিন্তু সব শুনিলে আমার সঙ্কট বুঝিতে পারিবেন। আমার বিশ্বাস অলঙ্কারগুলি আমার হতভাগা ভ্রাতষ্পুত্র রজনী চুরি করিয়াছে। গৃহিণীরও এই মত। হতভাগাকে, পিতার মৃত্যুর পর হতে ছেলের মত পালন করে আসিতেছি, লেখা পড়া শিখায়েছি,—”

আমি এইখানে তাঁহাকে বাধা দিয়া বলিলাম,—“মহাশয়, আপনার ভ্রাতষ্পুত্রের কথা পরে শুনিলেই চলিবে, এখন চুরিটা কিপ্রকারে হয়েছিল, আগে তাহাই বলুন।”

কর্ত্তা তখন বলিতে লাগিলেন,—"ব্যাপারটা হচ্ছে, সেই চুরির দিন কতকগুলি গহনা বন্ধক রাখিয়া, কয়লা খাদের এক ঠিকাদার আমার নিকট তিন হাজার টাকা কর্জ্জ লইয়া গিয়াছিল, গহনাগুলা আমার এই বৈঠকখানা ঘরে একটা বড় হাত বাক্সে রাখিয়াছিলাম, তাড়াতাড়ি বশতঃ লোহার সিন্দুকে তুলিয়া রাখা হয় নাই। এই ঘরে রাত্রিতে কেহই থাকে না, সেই হতভাগা, শুনিলাম সেদিন রাত্রে এখানে শুইয়াছিল। প্রাতঃকালে কি রাত্রে কখন সে উঠে গেছে, কেহ জানে না, আমি যথাসময়ে প্রভাতে উঠিয়া আর বাক্স দেখি নাই। চোর যে কে তাহা বুঝিতে আর বিলম্ব হইল না, তাই একটা ঘরাও গোলযোগ হইতে অব্যাহতি পাইবার জন্য, বাক্সটা আমি বাড়ীর মধ্যে রাখিয়াছি বলিয়া প্রকাশ করিয়াছিলাম। এখন যাহাতে বিনা গোলযোগে পরের অলঙ্কারগুলি হস্তগত হয়, তাহার উপায় করুন।"

বহুকষ্টে চুরির এই সামান্য ইতিহাস সংগ্রহ করিয়া আপাততঃ পরিতৃপ্ত থাকিতে হইল, কারণ কর্ত্তার সহিত আর যাহা কথা হইল, তাহাতে ভ্রাতুষ্পুত্র রজনীনাথের উদ্দেশে অজস্র গালিবর্ষণ এবং নিজের আকস্মিক গ্রহবৈগুণ্যের জন্য অদৃষ্টের প্রতি ধিক্কার ভিন্ন আমার ডিটেক্‌টিভি বুদ্ধি প্রয়োগের উপযোগী কিছু পাওয়া গেল না। সে যাহা হউক কর্ত্তার বিশেষ অনুরোধে, কার্য্য শেষ হওয়া পর্য্যন্ত তাহার বাসাতেই থাকার ব্যবস্থা হইল। আত্মগোপন মানসে আমি যে প্রাণ গ্রহণেচ্ছু ব্রাহ্মণ সন্তান বলিয়া চাকরদিগের নিকট পরিচয় দিয়াছিলাম, সে কথাটা কর্ত্তাকে বলিয়া দিলাম।

পরদিন প্রাতঃকালে, আবার কর্ত্তার সহিত চুরি সম্বন্ধে অনেক কথপোকথন হইল। তাঁহার ভ্রাতুষ্পুত্র ব্যতীত অপর কোনও ব্যক্তির উপর সন্দেহ হয় কি না জিজ্ঞাসা করিলে, তিনি বলিলেন :—"আমার পরিবারস্থ মুহুরী, বেহারা, চাকর, ব্রাহ্মণ সকলই বিশ্বাসী পুরাতন ভৃত্য। যে ব্যক্তি এই সর্ব্বনাশ করিয়াছে, আমি বহুপূর্ব্বে তাহার আভাস দিয়াছি। আর কাহারও উপর আমার সন্দেহ নাই।"

সেই দিনই, ঘটনার পরিজ্ঞাত বিবরণসহ, বড় বাবুকে একখানি

পত্র লিখিলাম। লোকটা যখন ভ্রাতষ্পুত্রের উপর এতটা সন্দেহ করিতেছে, একবার তাহার অবস্থাটা অনুসন্ধান করা ভাল বলিয়া বোধ হইল; শুনিলাম সে বৈদ্যনাথের নিকটেই মধুপুর ষ্টেসনে কি একটা চাকরি করে, কিন্তু হঠাৎ এই কার্য্যে হস্তক্ষেপ করিতে সাহস হইল না। পত্রোত্তরে বড় বাবুর পরামর্শের অপেক্ষা করিতে লাগিলাম।

পরদিন প্রাতঃকালে, স্নানাহ্নিক সমাপন করিয়া কর্ত্তা যথারীতি মহাদেব দর্শন করিতে বহির্গত হইলেন এবং আমাকেও যাইতে অনুরোধ করিলেন। কিন্তু সেসময়ে আমার মন বড়ই উদ্বিগ্ন হইয়া পড়িয়াছিল, তা' ছাড়া বড় বাবুর চিঠিও পাইবার সম্ভাবনা ছিল, এই সকল কারণে, কোন প্রকারে কর্ত্তার প্রস্তাব প্রত্যাখ্যান করিয়া, বাসাতেই থাকিয়া গেলাম।

সেদিন কর্ত্তা বাহির হইয়া যাবার কিছুক্ষণ পরেই মুহুরী মহাশয়ও একটা কাজে চলিয়াগেলেন। আমি একলা বৈঠকখানায় বসিয়া আছি, এমন সময় ডাকপিয়ন আসিয়া কতকগুলি পত্র আমার হাতে দিয়া গেল। বড় বাবুর নিকট হইতে পত্র পাইবার সম্ভাবনা ছিল, আমি তাড়াতাড়ি সেই পত্র খুঁজিতে লাগিলাম. কিন্তু আমার নামীয় কোন পত্রই পাইলাম না। তখন আমি একে একে সেই পত্রগুলির শিরোনামা পাঠ করিতে লাগিলাম. কোন প্রকারে সময় ক্ষেপণ করা ব্যতীত এই কার্য্যের অপর কোনও উদ্দেশ্য ছিল না। পত্রগুলির মধ্যে শ্যামলাল রায় মুহুরী মহাশয়ের নামীয় একখানি চিঠি ছিল, তাহার শিরোনামা পড়িবার সময় লেখাটা যেন আমার কোনও পরিচিত লোকের বলিয়া বোধ হইল, ডাকঘরের ছাপ্‌টা বড় অপরিষ্কার পড়িতে পারিলাম না। হঠাৎ মনে পড়িয়া গেল, বর্দ্ধমানের হত্যাকারী ভূষণদাসের লেখা কি এই প্রকার নয়? অনেক নিদ্রাহীন স্তব্ধরাত্রি ভূষণের কয়েকখানি পত্র নাড়াচাড়া করিয়া অতিবাহিত করিয়াছি, তাহার হস্তাক্ষরের প্রত্যেক টান্ তখনও আমার চক্ষে প্রত্যক্ষবৎ ছিল। মুহুরী মহাশয়ের পত্রখানি যে সেই ভূষণদাস কর্ত্তৃক লিখিত তাহাতে আর আমার সন্দেহ রহিল না। পত্রগুলি অপ্রয়োজনীয় বোধে বড়

বাবুকে দিই নাই, সেগুলা আমার পোর্টম্যাণ্টোস্থ একটা জামার পকেটে ছিল। তাড়াতাড়ি বাক্স হইতে পত্রগুলি বাহির করিয়া তাহার অক্ষরের সহিত, মুহুরী মহাশয়ের নামীয় পত্রের শিরোনামার অক্ষরের সহিত মিলাইয়া দেখিলাম অবিকল একই হাতের লেখা! অপর চিঠিগুলা টেবিলের উপর রাখিয়া, একটা নিৰ্জ্জন স্থানে গিয়া, সেই পত্রখানি খুব সাবধানের সহিত পড়িলাম। চিঠিখানি যশোহর হইতে প্রেরিত, লেখা ছিল :—

"কল্যাণবরেষু,—আমি কিছুদিন হ'তে তোমার পত্র না পাইয়া উদ্বিগ্ন আছি। পূজার জিনিষ পত্র সঙ্গে লইয়া আসিবে, এবং ছুটিতে আসিবার সময় কলিকাতায় গিয়া, শ্রীমতী মৃণালিনীর জন্য সেই বহুবাজারের এইচ্, বসুর এক শিশি কুন্তলীন, আর একশিশি দেলখোস, অবশ্য করিয়া আনিবে। শীতকালে সাহেব বিবির নাচ দেখ্তে, সে কলিকাতায় যাবে বলছে। সদর রাস্তায়, এইচ্, বসুর খুব বড় দোকান। গোবৰ্দ্ধন ভাল আছে, ঠাকুরের জ্বর হইয়াছে। কলিকাতার কাঠগোলায়, তোমার কাকার সহিত একবার দেখা করিও। আমি ভাল আছি।

আশীৰ্ব্বাদক
শ্রীকালীকান্ত রায়।

পুঃ—মিনি শীঘ্র বেশ্ লিখ্তে শিখেছে, সে কিছুতেই ছাড়্লে না, তার হিজিবিজি হাতের লেখা পত্রের সঙ্গে পাঠাইলাম, তুমি আসিলে ভাল লেখা দেখাইবে। কুন্তলীন ও দেল্‌খোস্ না আনিলে, বড় গোলযোগ বাধাইয়া তুলিবে।"

তারপর পত্রের সহিত মোড়ক করা একখণ্ড পৃথক কাগজে মোটা মোটা অক্ষরে লেখা :—

"খ, চ, খ, ক, ক, গ, খ, জ, খ, ক, ঙ, খ, গ, ঙ, জ।"

পত্র পাঠ করিয়া প্রায় সকল আশাই নির্ম্মূল হইতে চলিল। কিন্তু ভূষণদাসের হস্তাক্ষরের সহিত চিঠিখানির প্রত্যেক অক্ষরের ঐক্যতা সহজে মন হইতে বিদূরিত হইল না, বিশেষতঃ বালিকাকন্যা মিনির যথেচ্ছা লিখিত আঁকা বাঁকা অক্ষরগুলিতেও যেন দুই একটা পাকা হাতের টান দেখিতে পাইলাম।

সে যাহা হউক চিঠিখানি, আর সেই ক্ষুদ্র কাগজখণ্ড আমার নিকটেই থাকিল, মুহুরী মহাশয়ের প্রতি একটু খরদৃষ্টি রাখিলাম, কিন্তু তাঁহার ব্যবহারে সন্দেহজনক কিছুই দেখা গেল না। আহারাদির পর কিঞ্চিৎ বিশ্রাম করিয়া, আবার চিঠিখানি লইয়া নাড়াচাড়া করিতে লাগিলাম হটাৎ মনে হইল টুকরা কাগজে যে কয়েকটী অক্ষর লেখা আছে, হয়ত তাহার সাহায্যে পত্রখানি পড়িতে হইবে। আশ্চর্য্যের বিষয় আমার অনুমান ঠিক হইল, এবং এই কয়েকটী কথা তখন পত্রের মধ্যে স্পষ্ট পড়িতে পারিলাম। "আমি জিনিষ লইয়া কলিকাতায় বহুবাজারের দেলখোস বিবির গোবর্দ্ধন ঠাকুরের কাঠগোলায় আছি, শীঘ্র না আসিলে গোলযোগ"।

বর্দ্ধমানের হত্যাকারী ও দেওঘরের চুরীর সহায়ক ভূষণ দাসকে উক্ত পত্রস্থ লুক্কায়িত বাক্যদ্বারা ধৃত করিবার সম্ভাবনা দেখিয়া, আমার মানসিক অবস্থা কিপ্রকার হইয়াছিল, পাঠক পাঠিকাগণ অনায়াসেই অনুমান করিতে পারেন। আমি পত্রখানি সাবধানে পকেটস্থ করিয়া, কর্ত্তার নিকট গিয়া বলিলাম,—"আপনার চুরীর বোধহয় একটা কিনারা হইবে, আমাকে এখনই একবার মধূপুরে যাইতে হইবে। কথাটা যেন প্রকাশ না হয়।" গোলযোগের আশঙ্কায় আমার প্রকৃত গন্তব্যস্থান যে কলিকাতা তাহা আর প্রকাশ করিলাম না।

সাতটার গাড়িতেই যাওয়া স্থির করিলাম, দেখিতে দেখিতে ছয়টা বাজিয়া গেল, আমি কিছু অগ্রেই ষ্টেশনে যাত্রা করিলাম। যাইবার

সময় মুহুরী মহাশয় আমার হটাৎ গমনের কারণ জিজ্ঞাসা করিলেন, আমি বলিলাম যেসকল সম্পত্তি বন্ধক রাখিয়া কর্ত্তা আমাকে টাকা কর্জ্জ দিবেন, তৎসম্বন্ধীয় কাগজপত্র ভুলে বাড়িতে ফেলিয়া আসিয়াছি, কল্যই দলিলপত্র লইয়া আবার ফিরিতেছি।”

প্রাতঃকালে কলিকাতায় পৌছিয়াই মুচীপাড়ার থানার ইনেস্পেক্টার সাহেবের সহিত সাক্ষাৎ করিয়া দশজন পুলিশ কনষ্টেবল্ সঙ্গে লইয়া দেল্‌খোস বিবির লেনে উপস্থিত হইলাম! গোবর্দ্ধন ঠাকুরের কাঠগোলা বাহির করিতে বিলম্ব হইল না, ভূষণকে সেনাক্ত করিয়া গ্রেপ্তার করাও সহজে হইয়া গেল, কারণ বৰ্দ্ধমানে অবস্থান কালীন তাহার আকারাবয়বের বিশেষত্বগুলি পরিচিত লোকদিগের মুখে শুনিয়া লিখিয়া রাখিয়াছিলাম। প্রথমে দেওঘরের চুরীর ব্যাপারের সকল কথাই ভূষণ অস্বীকার করিয়াছিল, কিন্তু তারপর হাজতে রাখিয়া দুই একটী তাড়া দিবার পর সে সকলই স্বীকার করিল এবং অপহৃত গহনাগুলিও কাঠগোলাতে পাওয়া গেল।

আমার এই অপরাধী ধরিবার আমূল ইতিহাস শুনিয়া বড় বাবু বিশেষ সন্তুষ্ট হইলেন এবং সেই রাত্রেই দেওঘরে যাত্রা করিয়া চৌর্য্য কার্য্যের সাহায্যকারী সেই মুহুরী শ্যামলাল রায়কে গ্রেপ্তার করিবার জন্য আদেশ করিলেন। এই প্রকার অসম্ভাবিত উপায়ে কৃতকার্য্যতা লাভ করিয়া, শ্রমক্লিষ্ট ক্ষীণ শরীরে যেন চতুর্গুণ বল প্রাপ্ত হইলাম এবং একজন সাহায্যকারী ইনেস্পেক্টরকে সঙ্গে লইয়া সেই রাত্রেই পুনরায় দেওঘরে যাত্রা করিলাম।

পরদিন প্রাতে দশটার সময় দেওঘরে পৌছিয়া, স্থানীয় থানা হইতে কয়েকজন কনেষ্টবল্ সঙ্গে লইয়া, বনমালী চৌধুরীর বাসায় উপস্থিত হইলাম। শ্যামলাল রায় মুহুরী মহাশয় তখন একজন দেন্দারের সুদের হিসাব করিতেছিলেন; আমি তাঁহাকে আইন মত অপরাধের কথা বলিয়া গ্রেপ্তার করিলাম। এ কথা কর্ত্তার কর্ণগোচর হইতে অধিক বিলম্ব হইল না। তিনি কতকগুলা বাজে কথা বলিয়া আমাদিগকে নিরস্ত করিতে চেষ্টা করিলেন। আমি তাঁহাকে পার্শ্বের ঘরে

লইয়া গিয়া, চুরীর আমূল ইতিহাস বর্ণন করিলাম এবং মুহুরী মহাশয়ের নামীয় সেই চিঠিখানিও দেখাইলাম। বলা বাহুল্য সেই পত্র হইতে কি প্রকারে আমি ভূষণ দাসের সন্ধান পাইয়াছিলাম তাহা তিনি প্রথমে বুঝিতে পারেন নাই। তারপর "খ চ খ ক ক ইত্যাদি" অক্ষরাঙ্কিত সেই কাগজখণ্ডের সাহায্যে যে পত্রখানি পড়িতে হইবে তাহা বুঝাইয়া দিলাম; বাঙ্গালা বর্ণমালার দ্বিতীয় অক্ষর "খ" এর অর্থ প্রথম ছত্রস্থ দ্বিতীয় শব্দ "আমি" এবং তৎপরবর্ত্তী বর্ণমালার ষষ্ঠ অক্ষর "চ" যে পত্রের দ্বিতীয় ছত্রস্থ ষষ্ঠ শব্দ "জিনিস" বুঝাইতেছে এবং এই প্রকারে যে পত্র পাঠ করিতে হইবে চৌধুরী মহাশয়কে বেশ বুঝাইয়া দিলাম। কর্ত্তা তখন স্বয়ং পত্রের প্রত্যেক ছত্র হইতে পূর্ব্বোক্ত প্রকারে নির্দ্দিষ্ট শব্দগুলি বাহির করিয়া পত্র পাঠ করিয়া আমার বুদ্ধির যথেষ্ট প্রশংসা করিলেন।

অপরাধী শ্যামলাল রায়কে হাজতে পাঠাইয়া, আমরা সেদিন চৌধুরী মহাশয়ের বিশেষ অনুরোধে দেওঘরে অবস্থান করিলাম।

পরদিন কলিকাতায় গিয়া শুনিলাম, বৰ্দ্ধমানের হত্যাকারী এবং দেওঘরের চোর ধৃত করার পুরস্কার স্বরূপ, একটী সত্তর টাকা মাহিয়ানার পদে আমার উন্নতি হইয়াছে।

শ্রীজগদানন্দ রায়
কৃষ্ণনগর, নদীয়া।



অষ্টম পুরস্কার ৫৲

# রেলে চুরি।

## প্রথম পরিচ্ছেদ।

সাড়ে বারটার গাড়ীতে শেয়ালদহ ষ্টেসনে ট্রেনে চড়িলাম। স্লো পেসেঞ্জার ঢিকুতে ঢিকুতে চলিতে লাগিল। গাড়ীতে বসিয়া মনে মনে উত্তরাঞ্চলবাসীদের বুদ্ধির প্রশংসা করিতেছিলাম। সেখানকার কোন এক বুদ্ধিমান জমীদার মহাশয়ের গৃহে এক জন সন্ন্যাসী কৃপা করিয়া পদধূলি দিয়াছিলেন। সাধু-সেবাপ্রিয় জমীদার দুই দিন কায়-মনোবাক্যে সাধুসেবা করিয়া আপনাকে কৃতার্থ মানিতেছিলেন। তৃতীয় দিন প্রাতঃকালে দেখা গেল যে সন্ন্যাসী অন্তর্হিত হইয়াছেন এবং দক্ষিণাস্বরূপ জমীদারের ক্যাশ বাক্সটী লইয়া গিয়াছেন। আমার কর্ম্মভোগ ছিল, সেইজন্য জমীদার মহাশয়ের বুদ্ধিমত্তার ফল আমাকেও কিছু ভোগ করিতে হইতেছে, কারণ সেই অন্তর্হিত সন্ন্যাসী মহাশয়কে খোজ করিবার কার্য্যটা আমার উপরেই পড়িয়াছিল।

সন্ন্যাসী ঠাকুরের চেহারা সম্বন্ধে জমীদার যেরূপ লিখিয়া পাঠাইয়াছেন তাহাতে জ্ঞাত হইয়াছি সন্ন্যাসীর বর্ণ সাধুজনোচিত উজ্জ্বল শ্যাম বর্ণ, বুদ্ধি পরিচায়ক প্রশস্ত ললাট, নাসিকা সুবঙ্কিম, চক্ষু ক্ষুদ্র ও উজ্জ্বল, দৃষ্টি তীক্ষ্ণ এবং তাঁহার পৃষ্ঠদেশে একটী অস্ত্রাঘাতের দাগ আছে। অস্ত্রাঘাতের দাগ বোধ হয় তাঁহার পূর্ব্বের গুণপনার নিদর্শন হইবে।

দার্জিলিংমেলে যাইলে সুবিধা ছিল বটে, কিন্তু রাণাঘাটে শ্বশুরালয়ে নামিয়া একবার প্রণয়িণীর সহিত সাক্ষাৎ করিয়া যাইবার ইচ্ছা ছিল।

সেইজন্য স্লো ট্রেনে যাইতেছি। রাণাঘাটে এ ট্রেণ ছাড়িয়া দার্জিলিং মেলে চড়িব মনস্থ করিয়াছি।

কাঁচড়াপাড়া ষ্টেসনে গাড়ী থামিবামাত্র, দেখিলাম একটী লোক ষ্টেসন মাষ্টারের নিকট কাঁদিয়া পড়িল। গোলমাল দেখিয়া আমি গাড়ী হইতে নামিয়া পড়িলাম। দেখিলাম লোকটি অবিশ্রান্ত ক্রন্দন করিতেছে; তাঁহার ক্রন্দনের ভাবার্থ সংগ্রহ করা কিছু দুষ্কর হইল বটে, কিন্তু অবশেষে বুঝিলাম যে এই লোকটি লাট্দহের জমীদারের নায়েব। কলিকাতা হইতে দশ হাজার টাকার নোট লইয়া একটী জমীদারী কিনিবার জন্য কৃষ্ণনগর অভিমুখে যাইতেছিল। নোটগুলি তাহার গলায় ঝুলান করেসি ব্যাগে ছিল, সেই নোটগুলি সমস্তই চুরি গিয়াছে। সবিশেষ জিজ্ঞাসা করিয়া তাহার নিকট হইতে নিম্নলিখিত বিবরণ সংগ্রহ করিলাম :—

"আমি শেয়ালদহ হইতে যখন গাড়ীতে উঠি তখন চাবিওয়ালাকে কিছু দক্ষিণা দিয়া অপর কেহ কামরায় উঠিতে না পারে এজন্য চাবি বন্ধ করাইয়া লইয়াছিলাম। কিন্তু গাড়ী ছাড়ে ছাড়ে এমন সময় একটী ভদ্র লোক, পকেট হইতে চাবি বাহির করিয়া আমার কামরা খুলিয়া তাহাতে উঠিলেন এবং উঠিয়াই পুনরায় দরজা বন্ধ করিয়া দিলেন। ভদ্র লোকটির সঙ্গে মোট বেশি ছিল না, কেবল একটী মাত্র ছোট চামড়ার ব্যাগ ছিল, সেটি একজন মুটে বহিয়া আনিয়াছিল। বেশ ভূষায় তাঁহাকে একজন সম্ভ্রান্ত লোক বলিয়া বোধ হইল। তিনি গাড়ীতে উঠিবামাত্র গাড়ী ছাড়িয়া দিল। তখন তিনি যেমন ব্যস্ত হইয়া মুটিয়াকে ব্যাগ হইতে পয়সা বাহির করিয়া দিবেন অমনি তাঁহার ব্যাগ হইতে একটী শিশি পড়িয়া ভাঙ্গিয়া গেল এবং সুগন্ধে চতুর্দ্দিক আমোদিত হইল। যখন দমদমা ষ্টেসনে গাড়ী থামিল, তখন তিনি দুই খিলি পান কিনিলেন এবং তাহার এক খিলি সুজনোচিত ব্যবহার অনুসারে আমাকে প্রদান করিলেন। আমি তাঁহার এই ভদ্র ব্যবহারে অতীব প্রীত হইয়া তাঁহার সহিত কথপোকথনে প্রবৃত্ত হইলাম।

"এরূপ কিছুকাল কথোপকথনের পর ট্রেণ যখন বারাকপুর হইতে

ছাড়িল তখন আমি সেই ভগ্ন শিশিটির মধ্যস্থ পদার্থের গন্ধে বিমোহিত হইয়া জিজ্ঞাসা করিলাম ঃ—

'মহাশয় এ শিশিতে কি ছিল ?'

"তিনি বলিলেন," 'সে কি মহাশয় আপনি কুন্তলীন তৈলের নাম জানেন না ? কুন্তলীনের জন্যই আজকাল এইচ্, বসুর নাম বিখ্যাত হইয়াছে। কিন্তু তাঁহার এসেন্স দেলখোস যদি আপনি আঘ্রাণ করেন তাহা হইলে আপনি ইহা অপেক্ষাও মোহিত হইবেন।' এই বলিয়া একটা সুন্দর ক্ষুদ্র শিশি পকেট হইতে বাহির করিলেন।"

"আমি অত্যন্ত কৌতূহল পরবশ হইয়া বলিলাম, 'মহাশয়, এইটিই কি এসেন্স দেলখোস।'

'হাঁ মহাশয়' বলিয়া শিশিটি তিনি আমার হাতে দিলেন। আমি ছিপি খুলিয়া নাকের কাছে ধরিলে প্রথম একটা মিষ্ট গন্ধ পাইলাম, কিন্তু সর্ব্ব শরীর অবশ হইয়া আসিল, হাত হইতে শিশিটি পড়িয়া যাইতে ছিল তিনি ধরিলেন। তাহার পর কি হইল কিছুই বলিতে পারি না। কাঁচড়াপাড়ার নিকট আসিয়া যখন আমার চৈতন্য হইল তখন আর সে লোকটাকে দেখিতে পাইলাম না, ব্যাগ খুলিয়া দেখিলাম তাহাতে একখানি নোটও নাই" এই কথা বলিয়া সেলোকটী বালকের মত ভেউ ভেউ করিয়া কান্দিতে লাগিল।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

তাহার নিকট হইতে এইরূপ বিবরণ শুনিয়া সেখানকার দুই এক জন বুদ্ধিমান পুলিশ অফিসার সাব্যস্ত করিলেন যে এই ব্যাটা মনিবের টাকা চুরি করিয়া এ রকম ধূয়া তুলিয়াছে। আমার মত কিন্তু তাঁহাদের সহিত মিলিল না। আমি ইত্যবসরে সেই কামরাটির অবস্থা পর্য্যবেক্ষণ করিয়া দেখিলাম, বাস্তবিক একটী শিশি ভাঙ্গিয়া এক প্রকার গন্ধ তৈল গাড়ীর মেজেয় ঢালিয়া পড়িয়াছে। বিশেষরূপে নিরীক্ষণ করিয়া দেখিলাম একটী তৈলাক্ত নূতন রবারের জুতার ছাপ গাড়ীর অপর দ্বার পর্য্যন্ত গিয়াছে। তাহার পর ফুটবোর্ডের উপরও

ডাকাতি হইয়া থাকে। কর্ত্তা বাবুর আড়তে সেই চোরাই মাল জমা করিয়া লওয়া ও তাহার বিলি বন্দবস্ত করা বাবুর একটি বিশেষ কার্য্য তাহা বুঝিতে পারিলাম।

## তৃতীয় পরিচ্ছেদ।

বাবুর বাটীতে একটী কাঠের লেটার বাক্স ছিল। হরকরা সেই লেটার বাক্সে চিঠি রাখিয়া যাইত। বাবু পরে খুলিয়া পড়িতেন। সেই বাক্স হইতে চিঠি চুরি করিয়া পড়া আমার প্রধান কার্য্য হইল।

ডিটেক্‌টিভ কর্ম্মচারীদিগের চিঠি খুলিয়া পড়িতে বেশী কষ্ট পাইতে হয় না। শীল করা চিঠিগুলি, মদে রুটি ভিজাইয়া মোহরের ছাপার প্রতিলিপি তুলিয়া রাখিয়া, খুলিয়া পড়িয়া আবার পূর্ব্বের মত শীল করিয়া দেওয়া যায়। আমি তাহা অপেক্ষাও সহজ উপায় অবলম্বন করিয়াছিলাম। চিঠির খামের একধারে একচুল কাগজ কাটিয়া চিঠিখানি বাহির করিয়া লইতাম। তাহার পর শিরিশ দিয়া এমন জুড়িয়া দিতাম যে কাহারও সাধ্য নাই ধরিতে পারে।

যত গুলি চিঠি পড়িয়াছিলাম তাহাতে বিশেষত্ব কিছুই পাই নাই। চার দিনের দিন একখানি চিঠি পড়িয়া মন কিছু সন্দেহ যুক্ত হইল। চিঠি খানি এই ঃ—

প্রণাম পূর্ব্বক নিবেদন মিদং

চৌধূরী মহাশয় আপনকার কথামত <u>চারি</u> পাঁচ দিন বিলম্ব করিয়া <u>রাজা</u> বাবুর বাগানে যাই। দেখিলাম <u>বাগান</u> ঘাস এবং আগাছায় ও <u>নোটের</u> শাকে ভরিয়া আছে; আর <u>লেটার</u> খানি বাবুকে দিয়াছি এখানকার <u>নম্বর</u> পঞ্চান্ন। পুকুরের অবস্থা ভাল <u>নাই</u>। আপনি নিয়ম মত চারি <u>পাঁচ</u> দিন বাদে এক এক <u>খানি</u> পত্র অবশ্য অবশ্য করিয়া <u>পাঠাইবেন</u>। যে সকল ইট ভাঙ্গিতে <u>বাকি</u> আছে সে গুলি সমস্ত <u>কলে</u> লইয়া গিয়াছে। এবং কতক <u>ভাঙ্গাও</u> হইয়াছে।

নিবেদন ইতি শ্রীকরম চাঁদ সিং

চিঠিখানির ভাবার্থ বিশেষ কিছুই বোঝা যায়না। যাহা হউক "নোটের" "লেটার" "নম্বর" এই সমস্ত কথাগুলি দেখিয়া বোধ হইতে লাগিল যে এই চিঠির মধ্যে হারাণ নোট সম্বন্ধে কিছু গূঢ় রহস্য আছে এবং ইহা মনে করিয়া আমি অত্যন্ত মনোযোগের সহিত বারম্বার চিঠির লিখিত শব্দগুলির পর্য্যালোচনা করিতে লাগিলাম। সহসা আমার নিকট চিঠি খানির রহস্যোদ্ঘাটন হইয়া গেল।

তখন আমার বিনা মাহিনার চাকরীতে ইস্তাফা দিয়া কলিকাতা চলিয়া আসিলাম এবং ডাক বিভাগের কর্ত্তৃপক্ষগণের সহিত পরামর্শ করিয়া রাজাবাগান ডিবিসনের পিয়নের কার্য্যে নিযুক্ত হইলাম। নিযুক্ত হইবার পরদিনই আমি যাহা আশা করিতেছিলাম তাহা পাইলাম, অর্থাৎ চুঁচড়া প্রতাপপুর হইতে সাধুচন্দ্র খাঁ চৌধুরী প্রেরিত করমচাঁদ সিংহের নামীয় একখানি রেজেষ্টারী চিঠি আমার হস্তগত হইল।

রেজেষ্টারী চিঠি লইয়া আমি চার নম্বরের বাটীতে উপস্থিত হইলাম। রেজেষ্টারী চিঠির সংবাদ পাইয়া বাটীর কর্ত্তা বহির্ব্বাটীতে আসিয়া উপস্থিত হইলেন। আমার নিকট হইতে রসিদ খানি লইয়া সই করিয়া আমার হাতে ফেরং দিলেন। আমি দেখিলাম পূর্ব্বোল্লিখিত পত্রের লেখা ও এই হাতের লেখা ঠিক এক প্রকার। তখন আমার সঙ্কেতে চারি জন পাহারাওয়ালা আসিয়া করমচাঁদকে গ্রেপ্তার করিল।

তার পর সেই রেজেষ্টারী চিঠি খানির উপর ডেডলেটার আপিসের ছাপ দিয়া একজন সহকারীর দ্বারা প্রতাপপুরে সাধুচন্দ্র খাঁ চৌধুরীর ওখানে পাঠাইয়া দিলাম। ডাকওয়ালা গিয়া খবর দিল যে কলিকাতার একখানি রেজেষ্টারী চিঠি ডেড্ লেটার আফিস ঘুরিয়া ফেরত আসিয়াছে। চৌধুরী মহাশয় অনেক ভাবিয়া চিন্তিয়া রসিদ খানিতে সই করিয়া ফেরত লইলেন। সেই সময় পুলিশ আসিয়া তাঁহাকে গ্রেপ্তার করিয়া ফেলিল এবং পূর্ব্বোক্ত রেজেষ্টারী চিঠি খোলায় তাহার মধ্য হইতে পাঁচ খানি চোরাই নোট বাহির হইল এবং তাঁহার বাড়ী খানাতল্লাসী করায় অপহৃত নোটের আরো কয়েক-খানি পাওয়া গেল।

পূর্ব্বোক্ত করমচাঁদই যে সন্ন্যাসী সাজিয়া ক্যাস বাক্স চুরী করিয়াছিল এবং রেলে নায়েবকে দেলখোসের পরিবর্ত্তে ক্লোরোফর্ম্ম দ্বারা হৃতচেতন করিয়া তাহার ব্যাগ হইতে নোটগুলি চুরি করিয়াছিল তাহাতে আর সন্দেহ রহিল না।

* * * * *

পাঠক গণের স্মরণ থাকিতে পারে পূর্ব্বোক্ত চিঠি খানির "নোটের" "লেটার" "নম্বর" এই তিনটী কথা হঠাৎ চোখে পড়িয়া আমার মনে প্রথম সন্দেহের উদয় হয়। সেই সময় বিশেষ রূপে লক্ষ্য করিয়া দেখিয়াছিলাম যে এই কয়েকটী কথা ঠিক চারিটী চারিটি কথার অন্তরে আছে। এই ইঙ্গিত অনুসারে পত্রের আরম্ভ হইতে প্রত্যেক পঞ্চম কথা একত্রে পড়িয়া দেখিয়াছিলাম যে কথাগুলি এইরূপ দাঁড়ায় "চারি রাজাবাগান নোটের লেটার নম্বর নাই পাঁচ খানি পাঠাও বাকী কলে ভাঙ্গাও" অতএব পত্র লেখক যে এই কথাগুলি লিখিবার জন্যই এরূপ সুকৌশলে বাক্য বিন্যাস করিয়াছিল, তাহাতে আমার আর সন্দেহ ছিল না।

বাঙ্গালীর পেটে কোন কথা থাকা বোধ হয় বিধাতার নিয়ম নহে। সেই কারণে হারাণো নোটের যে সিরিয়াল নম্বর নাই, একথা কলিকাতা সহর ময় রাষ্ট্র হইয়াছিল। কাজেই জুয়াচোরদের একথা জানিতে অধিক কষ্ট পাইতে হয় নাই।

নায়েব নিস্কৃতি পাইয়া আমার নিকট আসিয়া কৃতজ্ঞতা প্রকাশ করিলেন। আমি তাঁহাকে উপদেশ দিলাম যে যদি ও তিনি লাটুদহের জমীদারের নায়েব, কিন্তু তথাপিও রাস্তার প্রত্যেক ভদ্র লোকের সহিত আলাপ করাটা ঠিক হয় নাই।

শ্রীমতী সরলাবালা দাসী
অমৃতবাজার পত্রিকা আফিস।



নবম পুরস্কার ৫৲

# আমার কাহিনী।

ডেপুটীগিরি পরীক্ষা দিয়া ফাল্গুন মাসের একদিন সূর্য্যাস্তের সময় কলিকাতা হইতে বাটী পৌছিলাম। আমার বাটী বর্দ্ধমান জেলা, সুন্দর পল্লিগ্রামে। বাটীতে থাকেন খুল্লতাত মহাশয় ও খুড়িমা। আমি ইহাদের সহিত এক পরিবারভুক্ত। ইহারাই বাটীর কর্ত্তা ও গিন্নি।

আমি শৈশবেই পিতৃমাতৃহীন। ভাই ভগ্নি নাই। খুড়া মহাশয়ও অপুত্রক। বাড়ীর মধ্যে ছেলে—সবে ধন আমি নীলমণি। মা বাপ মরা ছেলে। খুল্লতাত মহাশয় ও খুড়িমা হৃদয়ের সমস্ত স্নেহটুকু আমার উপর ঢালিয়াছিলেন। তাতে আবার এ আদরের অংশীদার কেহ নাই। আমি যেন আলালের ঘরের দুলাল। যখন যাহা চাই খুল্লতাত মহাশয় সাধ্যমত মনস্কামনা পূর্ণ করিতে ত্রুটী করিতেন না। আমার শৈশবের দৌরাত্ম্যে লোকজন পাড়াপ্রতিবেশী ব্যতিব্যস্ত। আমি যেন দ্বিতীয় কৃষ্ণঠাকুর। ননী চুরি মাখন চুরি, দই চুরি ঘোল চুরি, আম জামের ত কথাই নাই। খুড়া মহাশয়ের নিকট নালিসে কোন প্রতিকার হইত না। কেহ আমার নামে নালিশ করিতে আসিলে তিনি তাহাদিগকে মিষ্ট কথায় তুষ্ট করিয়া দিতেন। ছেলে বেলার একদিনের গল্প বলি। তাহা হইলে আমার দোর্দ্দণ্ড প্রতাপ কতকটা উপলব্ধি করিতে পারিবেন।

তখন গ্রামের গুরুমহাশয়ের নিকট পাঠশালে বোধোদয় পড়ি। বৈকালবেলা পাঠশালা বসিয়াছে। পাততাড়ি খুলিয়া ধারাপাত লিখিতেছি ও পাশের সহপাঠীকে চিম্‌টী কাটিবার সুখ তৃপ্তিপূর্ব্বক উপভোগ করিতেছি। গুরুমহাশয় অর্দ্ধনিদ্রিতাবস্থায় শিথিল হস্তে আরামদায়িনী

হুক্কাদেবীর আরাধনায় নিযুক্ত। এমন সময় আমার ও আমার সহপাঠীর নামে ওপাড়ার হরি চাটুর্য্যে কর্ত্তৃক নালিশ রুজু হইল। ব্যাপার —খিড়কি পুকুরের পাড়ের আমগাছ হইতে আম চুরি। গুরুমহাশয় বিরক্ত হইলেন; দেখিতে দেখিতে তিনি রক্তবর্ণ চক্ষে বিছানায় উঠিয়া বসিলেন। সর্দ্দার পড়োরা পর্য্যন্ত তটস্থ। আমি কিন্তু সম্পূর্ণ নির্ভীক। দিক্‌বিজয়ী বীর যেমন শত বাধা বিপত্তি উপেক্ষা করিয়া গন্তব্য পথে সসৈন্যে সতেজে চলিয়া যায়, আমি তেমনি নির্ভীক হৃদয়ে তেমনি বীরের মত সতেজে পাততাড়ির উপর শরের মোটা কলম চালাইতে লাগিলাম। আমি জানিতাম পণ্ডিত মহাশয় সহস্র দোষেও আমাকে কিছু বলিবেন না। আমাদের বাটী হইতে পণ্ডিত মহাশয়ের অনেক পাওনা। মাসিক মাহিনা—আমার মাহিনা আবার সকল ছেলের চেয়ে বেশী। আমাদের বাড়ীতে বার মাসে তের পার্ব্বন, পূজা পার্ব্বনে কাপড় চোপড় গুরুমহাশয়ের অবশ্যম্ভাবী পাওনা। আমাদের বাড়ী গুরুমহাশয়ের প্রায়ই নিমন্ত্রণ; হাত পুড়াইয়া রাঁধিয়া খাইবার দায় হইতে পণ্ডিত মহাশয়ের সেই সব দিন পরিত্রাণ। এসব বাদে, আমার বুদ্ধির গুণে ও হস্তের কসরতে প্রায়ই ভাল তামাক আমাদের বাড়ী হইতে অন্তর্হিত হইয়া গুরুমহাশয়ের নিকট উপস্থিত হইত। এহেন আমি, আমাকে কি গুরুমহাশয় কিছু বলিতে পারেন? তায় আবার আমি আদুরে ছেলে। আমায় কিছু বলিলে খুড়া মহাশয় অসন্তুষ্ট হইবেন সেটা পণ্ডিত মহাশয়ের বেশ জ্ঞান ছিল। সুতরাং আমি বেশ বুঝিতে পারি ও বরাবর দেখিয়াছি পণ্ডিত মহাশয়ের নিকট আমার সাতখুন মাপ। নালিশ শুনিয়া পণ্ডিত মহাশয় বলিলেন "রাজু, বলত, বাবা কি হয়েছিল? সত্যি বল বাবা, জানত আমি মিছে ব'ল্লে হাড়-গোড় ভেঙ্গে দিব।" পণ্ডিত মহাশয়ের স্বর স্বাভাবিক, শুধু স্বাভাবিক নয়, বরং একটু আদরের। আমি বল্লাম "না, পণ্ডিত মহাশয় আমি যাই নাই, এই শ্যামা আমায় নিয়ে গিয়েছিল।" আমার সহপাঠী যাহার গাত্রের উপর এতক্ষণ নখরের ধার পরীক্ষা করিতেছিলাম তাহারই নাম শ্যামসুন্দর ওরফে শ্যামা। বলা বাহুল্য দুই জনই দুপুর

রৌদ্রে আম্র সেবন সুখ উপভোগ করিতে গিয়াছিলাম; শ্যামা আমাকে লইয়া যায় নাই, আমিই বরং শ্যামাকে লইয়া গিয়াছিলাম। কিন্তু ভগবানের কি আশ্চর্য্য মহিমা! আমি যেই বলিলাম শ্যামা আমাকে লইয়া গিয়াছিল, বাস্ আমি বেকসুর খালাষ। পণ্ডিত মহাশয় তর্জ্জন করিলেন "বটেরে শ্যামা, রেজোর দোষ কি, তুই ত যত নাটের গুরু।" শ্যামের কোন সাফাই খাটিল না। তাহার পিঠে ঘা কয়েক সপাসপ্ হইয়া গেল।

পাঠশাল ছুটী হইলে শ্যামা ও আমি যক্তি করিলাম হরি চাটুয্যেকে জব্দ করিতে হইবে। রাবণ রাজার রাজনীতি "শুভস্য শীঘ্রং"। আমাদেরও যেই কথা সেই কাজ। পরদিন রামা ছুতারের করাত হারাইল। তিন দিনের অনবরত চেষ্টায় ক্ষুদ্র আম্রবৃক্ষটী ভূমিস্যাৎ। এমনি বুদ্ধির জোর ও ভগবানের কৌশল, যে কেহই ধরিতে পারিল না। কিন্তু সকলেই বুঝিল। সেই অবধি কেহ কখন আমার নামে গুরু মহাশয়ের নিকট নালিশ করিতে আসে নাই।

এমনি করিয়া আমার দিনগুলি কাটিতে লাগিল। চন্দ্রের কলার ন্যায় দিনে দিনে আমার বয়স বৃদ্ধি হইতে লাগিল। বিশ্ববিদ্যালয়রূপ ভবসমুদ্রে ক্রমে ক্রমে পাড়ি দিতে লাগিলাম। প্রবেশিকা, এলে, বিএ, ল উত্তীর্ণ হইয়া ডেপুটীগিরি পরীক্ষা দিলাম। বয়স তেইশ বৎসর। এত বয়স হইল, এত পাশ করিলাম, কিন্তু একটি দোষ আমার গেল না, প্রবৃত্তি দমন করিতে আমি কখন শিখি নাই। শৈশব হইতে যখন যাহা চাহিয়াছি তখনই তাহা পাইয়াছি। খুড়া ও খুড়িমা প্রাণপণে অভিলাষ পূর্ণ করিতেন। অপূর্ণ অভিলাষের ব্যথা কখন আমায় ভোগ করিতে হয় নাই। সেই স্বভাব প্রথমেই দৃঢ় হইল। আমার যাহা ইচ্ছা— বুঝিয়াই হউক আর খেয়ালবশেই হউক, ভাল হউক মন্দ হউক—আমার যাহা ইচ্ছা আমি তাহা করিবই। কোন প্রকার বাধা বিঘ্ন আমি গ্রাহ্য করিব না। বাধা পাইলে বরং আমার আগ্রহ অধিকতর হয়। এই খানেই আমার দোষ।

তা দোষ হয় হউক। চাঁদেও কলঙ্ক আছে, মৃণালেও কণ্টক।

ডেপুটীগিরি পরীক্ষা দিয়া বাটি আসিলাম। লোক মুখে আমার এখন প্রশংসা ধরে না। পাড়াগেঁয়ে লোক, সবাই মনে করে আমি একটা বিদ্যার জাহাজ। যেখানে পাচ জন বসিয়াছে সেইখানেই আমার কথা ও আমার প্রশংসা। কেহ বলিত, আমি একটা ক্ষণজন্মা ছেলে, এমন ছেলে আর হয় না। শৈশবে, বাল্যে, আমি কখন কাহার নিকট কোন বিষয়ে অসাধারণত্ব দেখাইয়াছিলাম, তাহারই আলোচনা হইত। মেয়ে মহলেও আমার পশার ভারি। এই সব শুনিয়া খুড়িমা আহ্লাদে আটখানা।

ক্রমে অনেক লোক আমার শ্বশুর পদ লাভ করিবার জন্য খুল্লতাত মহাশয়ের উমেদারী করিতে লাগিলেন। শেষে অনেক দেখিয়া শুনিয়া হুগলী জেলার অন্তর্গত একটি গণ্ডগ্রামে একটি পাত্রী মনোনীত হইল।

যথা সময়ে মাথায় টোপর ও হাতে সুতা বাধিয়া লোকজন বাদ্য কোলাহল সহিত ভাবী শ্বশুর গৃহে আমি উপস্থিত। বিবাহ হইল। কিন্তু দেনা পাওনা লইয়া শ্বশুরের সহিত খুড়া মহাশয়ের কি একটা গোলযোগ হইয়াছিল। কি গোলযোগ হইয়াছিল, আমি জানি নাই; জানিবার অবকাশও ছিল না। আমি তখন ভাবে বিভোর। আমার কি তখন বাহ্যজ্ঞান আছে? আধ আলো, আধ ছায়া গোছ একটি অস্পষ্ট সলজ্জ সুন্দর মুখের (বিবাহিত পাঠক ক্ষমা করিবেন, শুভ দৃষ্টির আমার এই অভিজ্ঞতা) অপূর্ব্ব মাধুরী আমার তখন হৃদয় আলোড়িত করিতেছিল। পরে শুনিলাম, শ্বশুর মহাশয় খুল্লতাত মহাশয়কে দেনা লইয়া কিঞ্চিৎ রূঢ় কথা শুনাইয়া দিয়াছিলেন। আমি কথাটায় এমন বিশেষ কিছু মনোযোগ করিলাম না।

বিবাহের পর ফুলশয্যা। সেই রাত্রি আমার অর্দ্ধাঙ্গিনীকে প্রাণ ভরিয়া দেখিলাম। যাহা দেখিলাম তাহা এক মুখে বর্ণনা সম্ভবে না। যদি মহাদেবের মত পঞ্চমুখ থাকিত, তাহা হইলে বর্ণনা করিতে পারিতাম, যদি ব্যাসদেবের ন্যায় বর্ণনা শক্তি থাকিত, যদি গণেশের ন্যায় লেখনীর পটুতা থাকিত, তাহা হইলে কিঞ্চিৎ বর্ণনা করিতে পারিতাম। বাস্তবিক এ বর্ণনা আমার অসাধ্য। ভাবিলাম বুঝি বা কোন

দেবী আমাকে ছলনা করিবার জন্য এ ধরাধামে অবতীর্ণা হইয়াছেন। (পাঠিকাগণ হাসিবেন না)।

অষ্টাহকাল আমাদের বাটীতে থাকিয়া আমার স্ত্রী পিত্রালয়ে চলিল ও সঙ্গে সঙ্গে আমার হৃদয়টা খালি করিয়া গেল। কিছু ভাল লাগে না। খাওয়া দাওয়া, আমোদ প্রমোদ কিছুতেই সুখ নাই। আমার যেন "জনম অবধি, বিরহে দগধি, এ জীবন হ'য়ে গেল ছাই"। আমার যখন এই অবস্থা তখন একদিন খবর আসিল আমি ডেপুটী পরীক্ষায় ফেল হইয়াছি। মনটা আরও বেশী খারাপ হইয়া গেল।

ক্রমে মাস চারি গত হইল। মনে শান্তি নাই। ইতিমধ্যে শ্বশুর মহাশয় আমাকে লইয়া যাইবার জন্য খুড়া মহাশয়ের নিকট বার দুই চিঠি লিখিয়াছিলেন। খুড়া মহাশয় দুই বারই আপত্তি করিয়াছিলেন। আমাকেও বিশেষ করিয়া সাবধান করিয়া দিয়াছিলেন যেন শ্বশুর বাটী না যাই। বিবাহের সময়ের দেনা পাওনা উপলক্ষে শ্বশুর মহাশয়ের সেই রূঢ় ব্যবহার খুড়া মহাশয়ের তখনও মনে আছে।

কিন্তু আর আমি নিষেধ আজ্ঞা মানিতে পারিতেছি না। মনের অশান্তি দিন দিন বৃদ্ধি পাইতেছে। বিবাহের পর আট দিনের পরিচয়ে আমার স্ত্রীর সম্বন্ধে যাহা জানিতে পারিয়াছিলাম, তাহাতে বুঝিয়াছিলাম, আমার স্ত্রী সুশিক্ষিতা, বুদ্ধিমতী ও গুণবতী। মনে হইল, তাহার সহবাসে হয় ত শান্তি পাইব। ঠিক করিলাম শ্বশুরবাড়ী যাইব।

কিন্তু যাই কি করিয়া। বাড়ী হইতে যাওয়া ত অসম্ভব। খুল্লতাত মহাশয় ত কিছুতেই যাইতে দিবেন না। আর এহেন স্নেহময় খুল্লতাত মহাশয়ের প্রকাশ্য বিদ্রোহাচরণ করিয়া শ্বশুরবাড়ী যাইতে কেন বৈকুণ্ঠধাম যাইতেও প্রবৃত্তি নাই। অথচ শ্বশুর বাড়ী যাইতে হইবে। মনের বেগ দমন অসাধ্য।

এক মতলব ঠিক করিলাম। বাটী হইতে এক ছুতা করিয়া কলিকাতা আসিলাম। সেখান হইতে একবারে শ্বশুরবাড়ী। মনে দ্বিধা নাই।

অবশ্য এখন আমার অজ্ঞাতবাস। বাহিরে প্রকাশ এখন আমি

কলিকাতায়। বাটী হইতে চিঠি পত্র আসিতে লাগিল কলিকাতার ঠিকানায়। কলিকাতা হইতে আমার হাতের লেখা উত্তর পর্য্যন্ত যাওয়ার বন্দোবস্ত হইল। কেমন করিয়া শুনিবেন? বন্ধু বান্ধবেরা চিঠির ঠিকানা পরিবর্ত্তন করিয়া চিঠিগুলি আমার নিকট পাঠাইয়া দিতেন। আমি আবার উত্তরগুলি তাঁহাদের নামে কলিকাতায় পাঠাইতাম। তাঁহারা নূতন খামে সেই উত্তরগুলি ভরিয়া আমার খুড়ার নামে পাঠাইতেন। বুদ্ধির বাহাদুরি নাই কি?

শ্বশুর বাড়ী আসিয়া মনে কতকটা শান্তি পাইলাম। দীর্ঘ বিরহের পর অপূর্ব্ব মিলন সুখ উপভোগ করিতে লাগিলাম। যেন উত্তপ্ত ধরণী বারিধারা বর্ষণে শীতল হইল। দিনগুলা আমোদ আহ্লাদে কাটিতে লাগিল। তাস পাশা দাবা, দাবা পাশা তাস। দিনের বেলা গল্প গুজব। সঙ্গী অনেক গল্পও নানা প্রকার। খোদ মহারাণী ভিক্টোরিয়া হইতে রামা কামার, বিদ্যাসাগর হইতে একাদশী বাড়ুয্যে, অহল্যাবাই ও মিস্ ফ্লোরেন্স নাইটিঙ্গেল হইতে স্বর্ণবাই ও তেলী বৌ পর্য্যন্ত আমাদের গল্পের বিষয়ীভূত। আমাদের খেলার আড্ডা ঠিক যেন অনুসন্ধানের "পঞ্চভৌতিক" সভা। একদিন সৌখিন বাবু সম্বন্ধে কথা উঠিল। পরিদৃশ্যমান সৌখিন বাবুর দৃষ্টান্ত হইতে ক্রমে ক্রমে মনোবিজ্ঞানের নিয়মানুসারে আদর্শ সৌখিন বাবুর কাল্পনিক নমুনার দিকে সকলের মন ধাবিত হইল। সকলেই আপন আদর্শকে নিজ নিজ অভিজ্ঞতা অনুসারে মনোমত করিয়া সাজাইলেন। পায়ে কার্পে-টের জুতা হইতে মস্তকে রেশমী ছাতা পর্য্যন্ত সকলই হইল। বাদসাহী আতর গোলাপ জল হইতে সাহেবী অডিকলম লাভেণ্ডার পর্য্যন্ত আদর্শ সৌখিন বাবুর গোঁফে ও মাথায় চড়িল। দশাঙ্গুলে হীরকাঙ্গুরীয়। সকলের সাজান হইলে পর আমি বলিলাম "ভাই তোমাদের সৌখিন বাবু 'সৌখিন' হয় নাই। তোমাদের সৌখিন বাবুর 'দেলখোস' নাই। ইহাতে একজন বলিল "দেলখোস' আবার এসেন্স, ওসব কলিকাতার জুয়াচুরি"। আমার পোর্টমেণ্টে দেলখোস ছিল। আমি কিছু না বলিয়া পোর্টমেণ্ট খুলিয়া দেলখোসের শিশিটী আনিলাম। যে ব্যক্তি

দেলখোস জুয়াচুরি বলিয়াছিল তাহার জামায় কিঞ্চিৎ ঢালিয়া দিলাম। সুগন্ধে ঘর আমোদিত হইল। সকলেই বলিল ইহার গন্ধ খুব মনোরম, সকল রকম এসেন্স অপেক্ষা বেশী। তখন সেই ব্যক্তি কিঞ্চিৎ অপ্রতিভ হইয়া বলিল "ইহার গন্ধ বেশী হইতে পারে কিন্তু ক্ষণস্থায়ী"। আমি বলিলাম তোমার জামার গন্ধ যদি তিন দিন না থাকে তাহা হইলে পাঁচ টাকা দিব। সেও তদ্রূপ বাজি রাখিল। সে সমস্ত দিন জামাটী গায়ে দিয়া রাখিল। তাহার পর দিন জামাটী বাক্সে পুরিয়া ডবল চাবি দেওয়া হইল। তিন দিন পরেও দেলখোসের গন্ধ স্পষ্ট অনুভূত হইল। সুতরাং সে বাজি হারিল। আমি এই টাকার সঙ্গে কিছু দিয়া বন্ধু বান্ধবদিগকে ভোজ দিলাম।

দিনের বেলা এই প্রকারে কাটে। রাত্রে রহস্য, প্রেমালাপ। বিবাহিত পাঠককে তাহার আর নূতন পরিচয় কি দিব?

দিন কয়েক শ্বশুর বাড়ীতে কাটাইয়া কলিকাতায় আসিলাম। তথা হইতে বাড়ী। বাড়ী আসিলাম বটে, কিন্তু আসিয়াই দেখি সব গোল। আমার অজ্ঞাতবাস সব প্রকাশ হইয়া গিয়াছে। ধর্ম্মের কল বাতাসে নড়ে কিনা! আমাদের স্বগ্রামস্থ একটা লোক কলিকাতা আসিয়া আমার সহিত সাক্ষাৎ করিবার মানসে কলিকাতাস্থ বাসায় আসিয়া আমার সম্বন্ধে সমস্তই শুনিয়া গিয়াছেন। তাঁহার নিকট হইতে খুল্লতাত মহাশয় শুনিয়াছেন। খুল্লতাত মহাশয় আমাকে স্পষ্ট কিছু বলিলেন না। আমি কিন্তু নবমীর পাটার ন্যায় কাঁপিতেছি। বুঝিলাম আমার এই ব্যবহার তাঁহার হৃদয়ে আঘাত দিয়াছে। কিন্তু তিনি আমার উপর রাগ করিয়া থাকিবেন কত কাল? দিন কয়েক পরেই আমার উপর বিরক্তিভাব চলিয়া গিয়া সেই রাগ ভীষণতর হইয়া শ্বশুর মহাশয়ের উপর পড়িল।

এই সময় হইতে আমার ম্যালেরিয়া হইল। অনেক দিন ভুগিলাম। নানা ঔষধ ডাক্তারি, কবিরাজী, হোমিওপ্যাথী চলিতে লাগিল। শেষ টোট্‌কা টাট্‌কি ঝাড় ফুঁ পর্য্যন্ত; কিন্তু কিছুতেই ভাল হইল না। তখন একটা কথা উঠিল বৌয়ের পয় ভাল নয়, বৌয়ের দোষে ছেলের

অসুখ। কথাটা প্রথমে মেয়ে মহল হইতে উঠিল। খুড়িমা শুনিলেন, প্রথম প্রথম কথাটায় বড় কান দিতেন না। কিন্তু নানা লোকে নানা ভাবে সর্ব্বদা এই কথা উক্তি করার দরুণ ও নানা প্রকার মেয়েলি যুক্তি, তর্ক, দৃষ্টান্তের অবতারণা করাতে তাঁহারও এই কথা মনে উদয় হইল। রোগ উপশম না হওয়াতে এই বিশ্বাস ক্রমে তাঁহার হৃদয়ে বদ্ধমূল হইল। তিনি আমা গত প্রাণ, তিনি কি আর থাকিতে পারেন? তিনি খুড়া মহাশয়কে বলিয়া কহিয়া আমার শুভাকাঙ্খায় (খুড়া মহাশয়েরও শ্বশুরের উপর রাগ আছে) পাত্রী অনুসন্ধান করাইতে লাগিলেন।

আমার বিপদ হইল। পুনরায় বিবাহ করিতে আমার সম্পূর্ণ অনিচ্ছা। আমার স্ত্রীর সহিত আমার কোন মনোমালিন্য নাই। আমার বিশ্বাস—আমার স্ত্রীর মত স্ত্রী নাই। আমি ভাবিতেছি ভগবান কি কোন উপায় করিবেন না। শেষে কি নিতান্তই বিবাহের দিন গুপ্তভাবে গৃহ হইতে পলায়ন করিতে হইবে? আমি কিন্তু আমার মনোভাব কাহাকেও প্রকাশ করিলাম না।

ব্যাপার যখন এই রকম দাঁড়াইয়াছে, তখন একদিন দেখি একটী শিবিকা আসিয়া আমাদের বাটীর দ্বারে লাগিল। শিবিকা হইতে বাহির হইল আমার স্ত্রী।

লোক পরম্পরায় আমার শ্বশুর যখন শুনিলেন যে আমার পুনরায় বিবাহের জন্য পাত্রী অনুসন্ধান চলিতেছে, তখন তিনি আকাশ হইতে পড়িলেন। শেষ অনেক ভাবিয়া চিন্তিয়া নিরাভরণা, এক বস্ত্র পরিহিতা তাঁহার কন্যা পাঠাইয়া দিলেন। সঙ্গে কেবল একজন দাসী। এই আমার স্ত্রীর দ্বিরাগমন।

খুড়িমাতাঠাকুরাণী আমার স্ত্রীকে মুখে খুব আদর যত্ন করিতে লাগিলেন, কিন্তু সে যত্ন যে আন্তরিক নয় তাহা বুঝা যায়। আমার স্ত্রী প্রাণপনে তাঁহার প্রিয়পাত্রী হইবার চেষ্টা করিতে লাগিল। প্রাণপনে তাঁহার সেবা, গৃহকর্ম্মে সহায়তা করিতে লাগিল। ক্রমে তাহার প্রতি খুড়িমার মনও কিছু নরম হইল।

দিন কয়েক পরে আমার শ্বশুর মহাশয় দ্বিরাগমনের সমস্ত সাজ সরঞ্জাম পাঠাইলেন। প্রত্যেক জিনিষই দামী। খুড়া মহাশয় দেখিয়া কিঞ্চিৎ হাসিলেন।

আমার স্ত্রী আমাদের বাটীতে আসার পর বিবাহের কথা আর তেমন প্রকাশ্যভাবে আলোচিত হইত না। যাহা হইত তাহা গোপনে। শেষে এক অদ্ভুত ঘটনা দ্বারা আমার এই ভয়ঙ্কর বিরহান্ত নাটকের অভিনয় হইতে মুক্তি পাইলাম।

আমার খুড়িমা একদিকে বেশ মানুষ যেন মাটীর মানুষ। কিন্তু তাঁহার একটি দোষ ছিল, নিজের নিন্দা তিনি সহ্য করিতে পারিতেন না। যে তাঁহার নিন্দা করিত তিনি তাহার মুখ পর্য্যন্ত দর্শন করিতেন না। কিছুদিন পূর্ব্ব হইতে, কি কারণে জানি না, তাঁহার মাথার চুল উঠিয়া যাইতেছিল। অনেক ঔষধপত্র তিনি মাথায় লাগাইলেন, কিছুতেই কিছু হইল না। ক্রমে চুল এখন খাট হইয়া গিয়াছে ও অনেক উঠিয়া গিয়াছে। স্ত্রীলোকের ইহাতে অবশ্য খারাপ দেখায়। প্রতিবেশী কামিনীরা তাঁহার স্বল্পকেশের কথা লইয়া তাঁহার অসাক্ষাতে অনেক ঠাট্টা বিদ্রূপ হাসাহাসি করিত। ইহা তাঁহার সহ্য হইত না। এইজন্য তিনি তাহাদের উপর চটিয়া নিতান্ত প্রয়োজনীয় কথা ভিন্ন বাক্যালাপ পর্য্যন্ত করিতেন না।

আমার স্ত্রী একদিন বলিল "মা (সে মা বলিত), আমার কাছে এক রকম তেল আছে, তাতে চুল উঠা বন্ধ হয়, নূতন চুল গজায় আর মাথা ঠাণ্ডা হয়। তুমি ত চুলের আশা একেবারে ছেড়ে দিয়েছ, আমি একবার দেখি। এ তেল নূতন বেরিয়েচে।" এই বলিয়া সে খুড়িমার সকল আপত্তি অগ্রাহ্য করিয়া কুন্তলীনের শিশি খুলিয়া তাঁহার মাথায় বেশ করিয়া মাখাইল। সেই দিন হইতে রোজ অবসর পাইলেই সে খুড়িমার মাথায় কুন্তলীন মাখায়। ক্রমে দুই শিশি মাখান হইলে পর (ধন্য আবিষ্কারক) তাঁহার মাথার চুল ঘন হইতে ও বৃদ্ধি পাইতে লাগিল। আরও দুই শিশি মাখান হইল। তখন চুল প্রায় পূর্ব্ববৎ হইল। সকলেই কিছু আশ্চর্য্যান্বিত হইল।

এই ঘটনায় খুড়িমা আমার স্ত্রীর প্রতি বিশেষ সন্তুষ্ট হইলেন। যাহা কেহ করিতে পারে নাই, তাহা এই চারি শিশি কুন্তলীন সম্পন্ন করিল। সেই দিন হইতে আমার পুনর্ব্বার বিবাহের প্রসঙ্গ বন্ধ হইল। কেহ ঐ কথা উত্থাপন করিলে খুড়িমা বলিতেন "বালাই, বউমা আমার লক্ষী, আমি কেন শুধু শুধু বৌমাকে সতীনের জ্বালায় জ্বালাব।" সেই দিন হইতে আমার স্ত্রীও সেই কাচের শূন্য চারিটী শিশি ভগবানের অপার দয়ার নিদর্শন বলিয়া পূজা করে।

এদিকে আমার অসুখও ভাল হইল। এখন আমার স্ত্রী অপয়া, কুপয়া নাই। এখন তাঁহাকে পায় কে? তিনি ঘরের লক্ষ্মী। খুড়িমা কথায় কথায় বলেন "বউমা আমার ঘরের লক্ষী"। যখন যাহার ভাগ্য সুপ্রসন্ন হয় তখন এমনিই হয়। ইনি এখন উড়ে এসে যুড়ে বসে আমার পাওনায় ভাগ বসাইয়াছেন। জন্মাবধি আমি যে স্নেহ দখল করিয়া আসিতেছি, তিনি আমার সেই মৌরসী স্বত্ত হইতেও অনেকটা আমাকে বেদখল করিয়াছেন।

আমাদের ঘরকন্নায় আর কোন গোলযোগ নাই। বেশ সুখে আছি। যাহা ঝগড়া কেবল আমাদের দুজনে, তাহাও আবার সঙ্গে সঙ্গে মিটিয়া যায়।

শ্রীসতিশচন্দ্র ঘোষ।



দশম পুরস্কার ৫৲

# প্রতিশোধ।

গত বৎসর যখন আমার বিবাহের কথা হয় তখন আমি ফার্ষ্ট আর্টস্ পরীক্ষা দিয়া বাটী আসিয়াছিলাম। বিবাহের পূর্ব্বেই আমি আমার ভাবী পত্নীর রূপ গুণের বিষয় কতকটা শুনিতে পাইলাম। যাহারা বিবাহের সম্বন্ধ করিতে গিয়াছিলেন তাঁহারা আসিয়া বলিলেন যে "মেয়েটি খুব সুন্দরী না হইলেও মন্দ নহে এবং দেখিলে ধীর প্রকৃতি ও শান্ত স্বভাবা বলিয়া বোধ হয়।" "মেয়েটি তত সুন্দরী নয়" এই কথা শুনিয়া পিতাঠাকুর মহাশয় বিবাহে একটু আপত্তি করিলেন; কিন্তু ত্রয়োদশ বর্ষ বয়স্কা অরক্ষণীয়া কন্যার ভারে প্রপীড়িত একজন ভদ্রলোকের অনুরোধ ও তৎ প্রদত্ত অর্থ উপঢৌকনাদির লোভ এড়াইতে না পারিয়া অবশেষে সম্মত হইলেন। শুভ কার্য্যের দিন স্থির হইল।

আরও ভাল করিয়া জানিবার জন্য মাতাঠাকুরাণী একটি বৃদ্ধা স্ত্রীলোককে গোপনে আমার শ্বশুরদের বাড়ী পাঠাইলেন। তাহার মুখেও সেইরূপ শোনা গেল; অধিকন্তু সে বলিল "যে মেয়েটির মা নাই, সেইজন্য একটু অভিমানিনী, কিন্তু কায কর্ম্মে খুব চালাক।" মাতাঠাকুরাণী তাহাতেই সন্তুষ্ট হইলেন। তিনি বলিলেন যে "গৃহস্থ ঘরের মেয়ে কায কর্ম্ম করতে পাল্লেই হ'ল; দেখ্‌তে চলনসই হওয়াই ভাল, খাস্ পরিটীর মত হওয়া কিছুই নয়; আর অভিমানিনী, হ'লইবা, আমার ঘরে একলা শাশুড়ীর বৌ হবে কেউ তাকে কিছু বল্‌বেও না, তার অভিমান কর্‌বার কোন কারণও থাক্‌বে না।"

পিতা অর্থ ও অনুরোধের বশীভূত হইয়া, মাতা পুত্রবধুর রূপ গুণের কথা শুনিয়া বিবাহে সম্মতি প্রদান করিলেন; তবে আর

বিবাহের অপেক্ষা কি? এক অপেক্ষা আমার নিজের মতের,—কিন্তু আমার মত কেহ জিজ্ঞাসা করিলেন না।

এই স্থলে বলিয়া রাখি যে প্রথমে বিবাহের নামে মনটা অত্যন্ত স্ফীত হইয়াছিল, কিন্তু এক্ষণে পত্নীর রূপ গুণের কথা শুনিয়া একটু দমিয়া গেল। আমি এণ্ট্রান্স পরীক্ষার পর হইতে নানাবিধ নাটক উপন্যাস পাঠ করিয়া হৃদয় মধ্যে যে একটি কল্পিত রমণীমূর্ত্তি স্ত্রীরূপে স্থাপন করিয়াছিলাম তাহার সহিত আমার এই ভাবী প্রণয়িণীর কোন সাদৃশ্য লক্ষিত হইল না। আমি ইংরাজী শিক্ষিত নব্য যুবক, আমার প্রণয়িণী রূপে কবিকল্পিতা কাব্য উপন্যাসের নায়িকাগণের ন্যায় রূপবতী রমণীর আদর্শ হওয়া আবশ্যক; বিদ্যায় বিশ্ববিদ্যালয়ের উপাধি-বিভূষিতা না হইলেও পত্র লিখিবার সময় বঙ্কিম বাবুর উপন্যাস ও রবি বাবুর কবিতা হইতে quotation করিতে পারা উচিত; প্রেমে জুলিয়েটের ন্যায় আত্মহারা না হইলেও নেহাৎ ভীরু স্বভাবা, লজ্জাশীলা, দু হাত ঘোমটাটানা পাড়াগেঁয়ে কনেবৌ হইলে চলিবে না। কিন্তু বর্ত্তমান স্থলে রূপের কথা যাহা শুনিলাম তাহাকে ত আমি রূপ বলিয়াই মনে করি না। আর গুণের মধ্যে শুনিলাম "যে কায কর্ম্মে খুব চালাক" তাহাতে আমার বিশেষ লাভ কি? গৃহস্থলীর কার্য্যে পটু হউক আর নাই হউক তাহাতে আমার কোন ক্ষতি বৃদ্ধি নাই। তবে শুনিলাম যে "বড় অভিমানিনী", অন্যের নিকট তাহা দোষের মধ্যে পরিগণিত হইলেও আমি দেখিলাম যে সেইটাই কেবল একমাত্র গুণ; কেননা কবিদের মতে অভিমান না হইলে দাম্পত্য প্রেমে সুখ হয় না।

## দ্বিতীয় পরিচ্ছেদ।

মুহূর্ত্তের পর মুহূর্ত্ত, দণ্ডের পর দণ্ড, দিনের পর দিন অতিবাহিত হইয়া অবশেষে বিবাহ কাল সমাগত হইল। আমারও চক্ষু কর্ণের বিবাদ মিটিয়া গেল। বুঝিতে পারিলাম আমার পূর্ব্ব অনুমান সম্পূর্ণ ভুল হইয়াছে; দেখিলাম যে আমি পত্নীরূপে যে বালিকা রত্নটী লাভ করিয়াছি সেটী আমার কল্পনা রচিত আদর্শ রমণী অপেক্ষা অনেক উৎকৃষ্ট।

সম্প্রদানার্থ শ্বশুর মহাশয় যখন তাঁহার কন্যার হস্ত আমার হস্তে স্থাপন করিলেন তখন আমার শিরায় শিরায় বিদ্যুৎপ্রবাহ প্রবাহিত হইল; আমি কেবল যন্ত্রপরিচালিত পুত্তলিকাবৎ পুরোহিত-মুখ-নিঃসৃত মন্ত্রের পুনরোচ্চারণ করিতে লাগিলাম; কিন্তু সেই পট্টবসনাবৃতা বালিকাটী আমার নয়ন ও মন সম্পূর্ণ অধিকার করিয়া লইল; আমি প্রাণ ভরিয়া সেই রূপরাশি দেখিয়া লইলাম। বুঝিলাম যে পূর্ব্বে যাহা শুনিয়াছি তাহা সমস্তই ভুল; যাহারা বিবাহের সম্বন্ধ করিতে আসিয়াছিলেন তাঁহারা হয় মিথ্যাবাদী কিম্বা বিকৃতি মস্তিষ্ক ও স্থূলদৃষ্টি। এখন যাহা দেখিলাম তাহাতে পূর্ব্ব সন্দেহ সমস্ত দূরীভূত হইল; দেখিলাম সে রূপের সীমা নাই, সে রূপের তুলনা নাই। বোধ হয় যেন বিধাতা আদর্শরূপে প্রথমে সেই বালিকাটীর সৃষ্টি করিয়া তাহারই অনুকরণে পৃথিবীর যাবতীয় সুন্দর পদার্থের সৃষ্টি করিয়াছেন। বুঝিলাম সে রূপ মর জগতের নহে, তাহা স্বর্গীয় সৌরভে পরিপূর্ণ। সে রূপের তুলনা না পাইয়া মনে করিলাম :—

"তোমারই তুলনা তুমি এ মহীমণ্ডলে।"

## তৃতীয় পরিচ্ছেদ।

আমার সমুদ্রে পূর্ণ মাত্রায় জোয়ার আসিয়াছে। বিবাহের পর দেনা পাওনা সম্বন্ধে শ্বশুরের সহিত পিতার একটু মনোমালিন্য হওয়ায় ঠিক সময়ে আমার স্ত্রীর বাপের বাটী যাওয়া হইল না; অপেক্ষাকৃত কিছু অধিক দিন আমাদের বাটীতে থাকিতে হইল। নব দম্পতীর প্রণয়ের সূত্রপাতটী আমাদের বাটীতেই ঘটিয়া গেল। প্রথম আলাপেই কিছু নূতনত্বের পরিচয় পাইলাম। নব পরিণীতা পত্নীকে বশীভূত করিতে হইলে যে সকল অস্ত্রশস্ত্রের প্রয়োজন আমা[illegible] সে সকল কিছুই প্রয়োগ করিতে হইল না। আমার স্ত্রী প্রথম হইতে [illegible] পরিচিতার ন্যায় আমার সহিত ব্যবহার করিতে লাগিল। আপনাদের মধ্যে অনেকে এবিষয়ে তাহাকে নির্লজ্জা মনে করিতে পারেন, কিন্তু আমি তাহাতে লজ্জাশীলতার কোন অভাব দেখিতে পাইলাম না; তবে দুঃখের মধ্যে এই যে আমি জয়দেবের "বদসি যদি কিঞ্চিদপি" প্রভৃতি

কয়েকটী শ্লোকের বঙ্গানুবাদ করিয়া অনেক দিন হইতে মুখস্থ করিতে-ছিলাম, সেইগুলির কোন সদ্ব্যবহার করিতে পারিলাম না। প্রথম আলাপেই বুঝিতে পারিলাম যে বিধাতা সেই বালিকাটীকে রূপের উপযোগ্য গুণও দিয়াছেন। তাহার সেই উজ্জ্বল নয়নে চাঞ্চল্য আছে কিন্তু কটাক্ষ নাই, বাক্যে মধুর রসিকতা আছে কিন্তু অশ্লীলতা নাই, হাসিতে সরলতা আছে কিন্তু লজ্জাহীনতা নাই, প্রেমপূর্ণ নির্ম্মল হৃদয়ে অভিমান আছে কিন্তু সেই অভিমানে গরল নাই। সেই বালিকা যখন তাহার সেই পুষ্পরাশি তুল্য কোমল বক্ষঃস্থল আমার এই শুষ্ক বক্ষের উপর, তাহার জ্যোৎস্না তুল্য অধর দুখানি আমার এই পরুষ ওষ্ঠের উপর স্থাপিত করিয়া আমার দিকে অনিমেষ লোচনে তাকাইয়া থাকিত, যখন তাহার সেই বুকভরা প্রেম, মুখভরা ভালবাসা, নয়নভরা ভক্তি আমার উপর অজস্রধারে বর্ষণ করিত তখন মনে করিতাম এই পৃথিবীতেই স্বর্গ এবং সেই স্বর্গসুখে আমিই কেবল একমাত্র অধিকারী।

এইরূপে একটী প্রণয় স্রোতে আমরা আমাদের দুই জনের দুইটী ক্ষুদ্র প্রাণ ভাসাইয়া দিলাম; মনে করিলাম এ স্রোতের গতিরোধ নাই, এ নদীর তীর নাই, এ প্রণয়ের অন্ত নাই। কিন্তু দেখিলাম, তাহা নহে; দিনের পরে রাত্রি আছে, শুক্ল পক্ষের পর কৃষ্ণ পক্ষ আছে, সুখের পর দুঃখ আছে, মিলনের পর বিচ্ছেদ আছে আমাদেরও প্রণ-য়ের সীমা আছে।

দেখিতে দেখিতে কুড়িটি দিন কুড়িটি মুহূর্ত্তের মত আমার চক্ষুর সম্মুখ দিয়া অন্তর্হিত হইয়া গেল। ইতিমধ্যে পিতার সহিত গোলযোগ মিটিয়া যাওয়ায় শ্বশুর আসিয়া তাঁহার কন্যাকে আপনাদের বাটী লইয়া গেলেন। আমার সুখ-সমুদ্রের জোয়ার বেলা অতিক্রম করিবার উপক্রম করিয়াছিল; কিন্তু এই বারে ভাটা আসিল। আমি যে তিমিরে সেই তিমিরেই রহিলাম।

## চতুর্থ পরিচ্ছেদ।

কিছুদিন পরে সংবাদ আসিল যে আমি পরীক্ষায় ফেল হইয়াছি। পরীক্ষায় ফেল হওয়া যে কিরূপ কষ্টের কারণ তাঁহা আমার ন্যায় ভুক্ত-

ভোগী ভিন্ন অন্য কেহ বুঝিতে পারিবেন না। একে প্রিয়বিরহ, তাহার উপর কার্য্য সিদ্ধির বিঘ্ন এবং তাহার সঙ্গে সঙ্গে পিতার তীব্র ভৎর্সনা, মাতার মর্ম্মস্পর্শী আক্ষেপবাণী, বন্ধু বান্ধবের ঘৃণাব্যঞ্জক কটাক্ষপাত, এই সকলে আমার হৃদয়কে জর্জ্জরীভূত করিল। সংসার মরুভূমি তুল্য বোধ হইল।

এই সময়ে ঘটনাক্রমে আমার শ্বশুর আমাকে লইয়া যাইবার জন্য পিতার নিকট লোক পাঠাইলেন। আমার এইরূপ মানসিক অবস্থা দেখিয়া তিনি কোন আপত্তি করিলেন না। আমারও আশা হইল যে সংসার মরুর একমাত্র আশ্রয় তরুতলে দাঁড়াইয়া এই উত্তপ্ত প্রাণ শীতল করিব।

কিন্তু মানুষ যেখানেই যা'ক সুখ দুঃখ ছায়ার ন্যায় তাহার অনুগমন করে। আমি শ্বশুর বাড়ীতে যাইয়াও হৃদয়ে শান্তিলাভ করিতে পারিলাম না বরং অশান্তি দ্বিগুনতর বৃদ্ধি প্রাপ্ত হইল। মনে করিয়াছিলাম যে প্রিয়তমার মধুর সম্ভাষণে হৃদয়ের সমস্ত জ্বালা নির্ব্বাপিত হইবে; কিন্তু এখানে আসিয়া দেখিলাম যে সব বিপরীত। শয়নকালে যখন স্ত্রীর সহিত প্রথম সাক্ষাৎ হইল তখনই দেখিলাম যে তাহার সেই সরল সুন্দর মুখখানি নিদারুণ অভিমানের ছায়া দ্বারা আবৃত; বুঝিলাম আমার পরীক্ষায় অকৃত কার্য্যতাই তাহার কারণ। যাহা হউক আমি কষ্টে আত্ম সম্বরণ করিয়া তাহার সহিত নানাবিধ কৌতুকে প্রবৃত্ত হইলাম। কিন্তু আমার বাছা বাছা সমস্ত অস্ত্রগুলিই তাহার দুর্জ্জয় অভিমানরূপ বর্ম্মে ঠেকিয়া ব্যর্থ হইল। সে একটী ছোট খাট দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ পূর্ব্বক আমার প্রতি পশ্চান্মুখ হইয়া শয়ন করিল। যে নিঃশ্বাসে একদিন স্বর্গীয় সৌরভের আঘ্রাণ পাইয়াছিলাম অদ্য সেই নিঃশ্বাসে তীব্র ফুৎকারের ন্যায় আমার হৃদয়ের অগ্নি দ্বিগুণ বেগে জ্বালাইয়া দিল। শয্যা আমার পক্ষে কণ্টকময় বোধ হইল। বাহিরে উঠিয়া আসিলাম, ছাদের উপর বসিয়া চিন্তাস্রোতে দেহ ঢালিয়া দিলাম। ভাবিলাম এই কি সংসার। এত প্রেম, এত ভালবাসা কি সমস্তই একটা সামান্য আঘাতে ভাঙ্গিয়া পড়িল! পিতার যত্ন,

মাতার স্নেহ, পত্নীর প্রেম এ সকল কি কেবল কথার কথা মাত্র! সংসার কি কেবল স্বার্থের ক্রীড়াক্ষেত্র! মনে করিলাম এই মুহূর্ত্তেই পিতামাতা, স্ত্রী, বন্ধুবান্ধব সমস্ত পরিত্যাগ করিয়া কোন অপরিচিত অজানা দূরদেশে চলিয়া যাইব, যদি কখন মানুষ হইতে পারি তবেই গৃহে ফিরিব; নতুবা এই পর্য্যন্ত। মনে মনে সঙ্কল্প স্থির করিলাম। কিন্তু বিদায়কালে আর একবার "সেই মুখখানি" দেখিতে ইচ্ছা হইল; গৃহে প্রবেশ করিয়া প্রদীপের আলোকে সেই নিদ্রিত মুখ খানি দেখিতে লাগিলাম। দেখিলাম নয়নের কোণে তখনও বিষাদের কালিমা, গণ্ডদেশে তখনও অভিমানের রক্তিমা। অনেকক্ষণ ধরিয়া দেখিলাম, কিন্তু দেখিবার সাধ মিটিল না। ক্ষণেকের তরে সমস্ত জ্বালা যন্ত্রণা বিস্মৃত হইলাম, কিন্তু পরক্ষণেই স্মৃতি উথলিয়া উঠিল। আলো নির্ব্বাপিত করিয়া বাহিরে আসিলাম।

বাহিরে আসিয়া দেখিলাম উষা আগত প্রায়; আমি আর অপেক্ষা করিতে পারিলাম না; প্রভাত হইলে আমার সঙ্কল্পে বাধা পড়িতে পারে এই ভাবিয়া তাড়াতাড়ি বাটী হইতে বাহির হইয়া আসিলাম।

## পঞ্চম পরিচ্ছেদ।

সঙ্কল্প রক্ষা করিতে পারিলাম না, প্রতিজ্ঞা ভঙ্গ হইল; গ্রামের বাহিরে আসিয়া মনে করিলাম যে একবার মায়ের সঙ্গে দেখা না করিয়া যাওয়া ভাল হয় না; এই মনে করিয়া বাটীতে ফিরিয়া আসিলাম। মধ্যাহ্নকালে, পদব্রজে, পাগলের ন্যায় আসিতে দেখিয়া বাটীর সকলেই বিস্মিত হইলেন। মা আসিয়া তাড়াতাড়ি আমার এরূপভাবে আগমনের কারণ জিজ্ঞাসা করিলেন। আমি বলিলাম "যে সেখানে ভাল মন টিক্‌লনা তাই চলে এলাম্"। মা আমার মুখ মুছাইয়া জল খাইতে দিলেন।

সন্ধ্যার সময় শ্বশুরমহাশয় আমার অনুসন্ধানের জন্য আমাদের বাটী আসিয়া উপস্থিত হইলেন। আমাকে দেখিয়া তাঁহার শুষ্ক মুখ প্রফুল্ল হইল। বাবাকে বলিলেন "যে কি জানি কি কারণে বাবাজী

বাটীর কাহাকেও কিছু না বলিয়া চলিয়া আসিয়াছে; বাটীতে কান্না-হাটী পড়িয়াছে; আমার সঙ্গে কল্য প্রাতেঃই পুনর্ব্বার আমাদের বাটী পাঠাইতে হইবে।" তাঁহার সঙ্গে যে লোকটী আসিয়াছিল, সে গোপনে আমার হাতে একখানি পত্র দিল, পত্রখানি এইরূপঃ—

হৃদয় সর্ব্বস্ব—

আমার অজ্ঞাতসারে তুমি চলিয়া গিয়াছ। বুঝিয়াছি আমার অভিমানই তাহার কারণ। কিন্তু আমার অভিমানের কারণ তুমি নও কিম্বা অন্য কেহ নহে; আমিই আমার অভিমানের কারণ। তবে তোমাকেও আমা হইতে অভিন্ন জানিয়া তোমার উপর সে অভিমান প্রকাশ করিয়াছিলাম। তোমার অভাবে যে আমি কিরূপ আছি তাহা প্রকাশ করিয়া জানাইবার ক্ষমতা নাই; যাহা হউক সকল অপরাধ ক্ষমা করিয়া একবার এখানে আসিবে। সাক্ষাতে সমস্ত বলিব। ইতি

শ্রীচরণাশ্রিতা,

শ্রীমতী চঞ্চলাবালা দাসী।

পত্রখানা পড়িয়া মনটা বড় চঞ্চল হইল, মনে করিলাম না বলিয়া সমস্ত কথা জিজ্ঞাসা না করিয়া আসাটা ভাল হয় নাই। এমন সময়ে বাবা আমাকে ডাকিয়া শ্বশুর বাড়ী যাওয়ার সম্বন্ধে আমার মত জিজ্ঞাসা করিলেন। আমি চুপ করিয়া রহিলাম; তিনি "মৌনং সম্মতি লক্ষণং" জানিয়া যাইতে অনুমতি দিলেন। আমিও পরদিন প্রাতে শ্বশুরের সহিত পুনর্ব্বার শ্বশুরবাড়ী আসিলাম।

## ষষ্ঠ পরিচ্ছেদ।

আহারান্তে শয্যার উপর অর্দ্ধশায়িত অবস্থায় কি বলিয়া কথা আরম্ভ করিব ভাবিতেছি, এমন সময়ে 'সেই মুখখানি' আবার আমার দৃষ্টিপথে পতিত হইল। সেই নীল নলিনীর আভাযুক্ত উজ্জ্বল নয়নের ভ্রমর-কৃষ্ণ তারা দুটি আমার শুষ্ক বিবর্ণ চক্ষুর সহিত সম্মিলিত হইল। মনে করিয়াছিলাম আগে বিদায়ের কথা বলিব, কিন্তু তাহা হইল না। মৃদুস্বরে বলিলাম "তোমার সেদিনের অভিমানের কারণ কি?"

বালিকার দুটি নয়ন কোণে মুক্তাবিন্দু সদৃশ দুটি অশ্রুবিন্দু দেখা দিল। সেই দুইটি অশ্রুবিন্দুই যেন নীরব ভাষায় তাহার সমস্ত মনোভাব ব্যক্ত করিয়া দিল। কিন্তু কিছুক্ষণ নীরব থাকিয়া অবশেষে ধীরে ধীরে বলিতে লাগিল "প্রাণপ্রতিম জানই ত আমি বাল্যকাল হইতে একটু অভিমানিনী, আমি বাবার আদরের মেয়ে ছিলাম; কেহ কখন কৌতুক করিয়া কোন কথা বলিলেও তাহা সহ্য করিনাই। তবে সেদিনের অভিমানের কারণ তেমন কিছু গুরুতর নহে। দাদা বৰ্দ্ধমান হইতে বড় বৌয়ের জন্য এক শিশি সুবাসিত নারিকেল তৈল আনিয়া আলমারীর মধ্যে রাখিয়াছিলেন। আমি তাহা দেখিতে পাইয়া মনে করিলাম যে যখন দাদা আনিয়াছে তখন ইহাতে আমারও অধিকার আছে; এই মনে করিয়া তাহার খানিকটা আর একটা শিশিতে ঢালিয়া লইবার উপক্রম করিতেছি, এমন সময়ে বড় বৌ আসিয়া আমার হস্ত হইতে তৈলের শিশি কাড়িয়া লইল এবং বলিল "যদি এতই তেল মাখবার সাধ তবে ঠাকুরজামাইকে বলিস্ এনে দেবে।" সেই কথাগুলি আমার হৃদয়ের স্বভাবসিদ্ধ অভিমান আরও বাড়াইয়া দিল, সকল কথা তোমাকে বলিবার জন্য পুঁজি করিয়া রাখিয়াছিলাম; কিন্তু সেদিনে মনের আবেগে বলিতে পারি নাই। কে জানিত যে তাহাতে এইরূপ বিষময় ফল হইবে। যাহাই হউক যদি অপরাধ হইয়া থাকে তবে ক্ষমা করিবে।" আমি সেই কথা শুনিয়া আর হাস্য সম্বরণ করিতে পারিলাম না; বলিলাম "এরই জন্য এত।" এই বলিয়া কলিকাতাস্থিত কোন বন্ধুকে পত্রপাঠ মাত্র ফেরত ডাকে এক শিশি পদ্মগন্ধ, এক শিশি গোলাপ গন্ধ দুই শিশি কুন্তলীন, একটি দেলখোস ও একটি তাম্বুলীন পাঠাইয়া দিতে পত্র লিখিলাম।

ইহার পরে চারিদিন বেশ আমোদ প্রমোদে কাটিয়া গেল। আমার পূৰ্ব্ব কল্পিত সঙ্কল্প মন হইতে একবারেই অপসারিত হইল এবং পরীক্ষায় অকৃতকার্য্যতাজনিত কষ্টও অনেকটা বিস্মৃত হইলাম।

পরদিন মধ্যাহ্নে আহারান্তে একটি নিভৃত কক্ষে বসিয়া আমরা

স্ত্রীপুরুষে কথোপকথন করিতেছি এমন সময়ে ডাকে কুন্তলীনের পার্শেল আসিয়া পৌঁছিল। আমি পার্শেল খুলিয়া জিনিষগুলি আমার স্ত্রীর হাতে দিলাম। সে একটু পদ্মগন্ধ কুন্তলীন লইয়া আমার চুলে মাখাইয়া দিল এবং কঙ্কতিকা সহকারে মস্তকোপরি একখানি দিব্য ইস্ত্রী করা টেরি প্রস্তুত করিল। আমিও খানিকটা গোলাপগন্ধ কুন্তলীন তাহার মাথায় মাখাইয়া দিয়া তাহার শোধ লইলাম ও তাহার নাকের নোলকে একটু দেল্‌খোস্ লাগাইয়া দিলাম। সে কিন্তু গায়ে রাখিল না; তাম্বূলীন মিশ্রিত একটি পান প্রস্তুত করিয়া আমার মুখের মধ্যে পূরিয়া দিল। আমি পরাজিত হইলাম। কিন্তু তাহার দেল্‌খোস সুবাসিত ফুল্ল অধর হইতে আমার পান চিবাইবার পরিশ্রমের ফী আদায় করিয়া লইলাম।

এমন সময়ে আমাদের পূর্ব্বোক্ত বিলোল কটাক্ষশালিনী, মরালগামিনী বড় বৌ সেই স্থানে উপস্থিত হইয়া বলিলেন "ভাই তোমাদের ঘরে পদ্ম ফুলের আর গোলাপ ফুলের বাস আস্‌ছে কেন?" আমার স্ত্রী মৃদুহাস্য সহকারে বলিল "দেখ্‌তে পাচ্ছনা যে তোমার ঠাকুরজামাইটী পদ্মফুল আর আমি গোলাপফুল।"

এই বলিয়া আমার স্ত্রী দুইটি ভিন্ন রকম শিশিতে ঢালিয়া দুই রকমের কুন্তলীন কিছু কিছু পরিমাণে তাহার হাতে দিল এবং "আর এই নাও দানের দক্ষিণা" এই বলিয়া তাহার মুখে খানিকটা দেল্‌খোস মাখাইয়া দিল ও তাম্বূলীন মিশ্রিত একটি পান তাহার মুখের মধ্যে পূরিয়া দিল।

বড় বৌ। এই বুঝি সেদিনের প্রতিশোধ?

আমার স্ত্রী। তবে তাই।

আমি ইত্যবসরে একটি ছোট রকমের হাসি হাসিয়া লইলাম। বড় বৌ একটু ক্রুদ্ধ স্বরে বলিলেন "যেমন স্ত্রী তেমনি স্বামী"। আমার স্ত্রী একটু মৃদু হাসিয়া উত্তর করিল "তা হবে না কেন?"

শ্রীকামিনীকান্ত রায়।
৮৪নং নিমতলাঘাট ষ্ট্রীট, কলিকাতা।

রাশিতে অবিলম্বেই বিষাদের ছায়া প্রতিফলিত হইল! কোন অপরিজ্ঞাত রহস্য অচিন্তনীয় ব্যথায় তাহার কোমল হৃদয় অধীর হইয়া পড়িল। ভাবী অমঙ্গলাশঙ্কায় ভীত হইয়া সে মনে মনে বলিয়া উঠিল "ক্ষমা কর, ক্ষমা কর, স্বর্গীয়া দেবী! আমার প্রতি অপ্রসন্না হইও না। আমি তোমার প্রীতি সাধন করিতে ও প্রিয়তমের হৃদয়ে তোমার প্রেম-প্রতিমার স্মৃতি অনুরাগরঞ্জিত রাখিতে আজীবন প্রয়াস পাইব; এই সুমহৎ প্রতিজ্ঞা পালনে তুমি আমার সহায়তা করিও।" পুষ্প বুঝি ভাবিতেছিল যে, তাহার পূর্ব্বে যে ব্রততী এই সহকারকে আশ্রয় করিয়া পূর্ণ আনন্দ উপভোগ করিয়াছিলেন, সেই ভাগ্যবতী আজি কোথায়? নির্ম্মম কাল অকালে সুখ শান্তির ত্রিদিব স্বামীর ক্রোড় হইতে তাঁহাকে বিচ্যুত করিলেও, তিনি রমণীর অদেয়, জীবনসর্ব্বস্ব পতিধনকে বিস্মৃত হইতে পারিয়াছেন কি না, কে বলিবে? হয়ত বিবাহের সময় কোন অনির্দ্দিষ্ট, অদৃশ্য লোক হইতে তাঁহার প্রেম-বিপ্লাবিত, সকরুণ, সজল আঁখি দুইটি, প্রবোধের প্রেমপূর্ণ মুখখানির প্রতি সতৃষ্ণভাবে তাকাইয়া তাহার প্রতি দারুণ অভিসম্পাত বর্ষণ করিতেছিল! তাই বুঝি অমূল্য পতিপ্রেমরত্ন অপহৃত হইবার ভয়ে সে আতঙ্কিতা হইয়া উঠিয়াছিল?

সপত্নীর অভিশাপে, নিয়তিচক্রের আবর্ত্তনে বা বিশ্বনিয়ন্তার অভি-প্রায়ে—যে কোন কারণেই হোক্ পুষ্পের এই অমূলক আশঙ্কা যে অকাট্য সত্যে পরিণত হইতে পারে, তাহার আর বিচিত্র কি?

এদিকে রাত্রি অধিক হওয়ায়, বাসরস্থিতা কামিনীগণ একে একে অপসৃতা হইলে প্রবোধ প্রেমভরে পুষ্পের অবগুণ্ঠন সরাইয়া দিতে গিয়া তাহার অতুলনীয়রূপে বিমুগ্ধ হইয়া গেলেন। অধিকন্তু সেই অনুপম লাবণ্যে দীনতা, পবিত্রতা ও সরলতার সমাবেশ এবং অনিন্দনীয় আনন খানিতে দ্বেষ হিংসার অতীত স্বর্গীয় সদ্ভাবের সম্যক বিকাশ দেখিয়া তাঁহার প্রাণ আনন্দে পরিপ্লুত হইল, হৃদয় আশ্বস্ত হইল। কিন্তু তাহার মুখে চিন্তার সুস্পষ্ট রেখা পর মুহূর্ত্তেই নিরীক্ষণ করিয়া ব্যথিত হৃদয়ে, সাগ্রহে জিজ্ঞাসা করিলেন "পুষ্প! কি ভাবিতেছ?"

সেই সুমধুর স্পর্শের প্রভাবে, সেই সকরুণ স্বরের অমৃত স্রোতে পুষ্পের চিন্তার তরঙ্গগুলি নিমেষে ভাসিয়া যাওয়ায়, তাহার অন্তরাকাশে মেঘমুক্ত শশধরের ন্যায় পুনর্ব্বার সুবিমল সুখের সুস্নিগ্ধ আলোক রেখা ফুটিয়া উঠিল; কিন্তু মুখে একটি কথাও সরিল না।

প্রবোধ সন্দিগ্ধ হইয়া অধিকতর কাতরভাবে বলিলেন "পুষ্প! তুমি কি এই বিবাহে নিতান্তই অসুখী হইয়াছ? তোমার চিন্তার বিষয় ক আমাকে জানিতে দিবে না?"

পুষ্পের প্রেমনত বিশাল নয়ন দুটি জলে ভরিয়া আসিল; সে বহু কষ্টে লজ্জার বাঁধ অতিক্রম করিয়া অতি সাবধানে অতি ধীরে ধীরে বলিল "তুমি আর ঐরূপ মনে করিয়া বিষাদিত হইও না। আমি আমার পূজনীয়া, পরলোকগতা ভগিনীর নিকট তাঁহার পরিত্যক্ত গুরুতর দায়িত্ব বহন করিবার উপযুক্ত শক্তি ভিক্ষা করিতেছিলাম, আর তাঁহার স্মৃতি তোমার হৃদয়ে জীবন্ত রাখিতে যত্নবতী থাকিব, এই প্রতিজ্ঞা করিতেছিলাম মাত্র।—আর কিছু নহে।"

অমৃতনিষ্যন্দিনী ভাষায় এই অমর বার্ত্তা শ্রবণ করিয়া প্রবোধের উন্নত, উদার হৃদয় এক অনির্ব্বচনীয় মধুর তৃপ্তিতে পরিপূর্ণ হইয়া উঠিল; তিনি আবেগভরে পুষ্পের বিকম্পিত পুষ্পপুট-তুল্য ওষ্ঠাধর স্বন করিয়া বলিলেন "পুষ্প! দয়াময়ের কৃপায় তোমাকে পাইয়াছি; তুমি আমার নিরাশার অন্ধকারে আশার বর্ত্তিকা জ্বালিয়া দিলে! জগদীশ্বর তোমার সর্ব্altবিধ মঙ্গল করুন।" অতঃপর রজনী প্রভাতের আর অধিক বিলম্ব নাই দেখিয়া নব দম্পতী অগত্যা বিবিধ সুমধুর প্রেমালাপ স্থগিত রাখিয়া, কুসুম সুবাসিত শুভ্র শয্যায় গাত্র ঢালিয়া দিলেন এবং অনতিবিলম্বেই সুষুপ্তি দেবীর স্নেহ প্রসারিত আরামদায়িনী কক্ষে আশ্রয় লাভ করিলেন।

( ৩ )

পুষ্পের বিবাহের পর দুইটি মধুমাস কালের অতলে নিমজ্জিত হইয়া গিয়াছে। যেদিন প্রভাত সূর্য্যের কনক-কান্তি বিকাশের সঙ্গে সঙ্গে শোকাতুর পিতা ও ভূম্যবলুণ্ঠিতা জননীর স্নেহপূর্ণ বক্ষঃ হইতে বিচ্ছিন্ন

হইয়া উচ্ছ্বসিত অশ্রু মুছিতে মুছিতে পুষ্প শ্বশুরের অতুল ঐশ্বর্য্যপূর্ণ, বিচিত্র অট্টালিকায় করুণা ভিখারিণীর ন্যায় প্রবেশ করিয়াছিল—আজি আর সেদিন নাই। এখন সে সংসারের সর্ব্বময়ী কর্ত্রীরূপে নিরপেক্ষ করুণার বিতরণে সততই মুক্তহস্ত, এবং সুকুমার সৌন্দর্য্যের সহিত বিবিধ স্বর্গীয় গুণের অপূর্ব্ব সংমিশ্রণে গৃহলক্ষ্মীর ন্যায় সমাদৃতা। ঐকান্তিক ভক্তি, নিঃস্বার্থ প্রেম ও প্রগাঢ় স্নেহের মধুর যোগে গৃহিণী হইতে দাস দাসীর হৃদয়ে পর্য্যন্ত ইহারই মধ্যে এরূপ প্রীতিপূর্ণ আধিপত্য বিস্তার করিয়াছে যে, তাহার পিত্রালয় গমন-জনিত ক্ষণ-অদর্শন ও সকলেরই মনে এক বিষাদময়ী অতৃপ্তির উদ্রেক করিয়া দেয়। তাহার আনন্দবর্ষী আননখানি নয়ন পথে উপস্থিত হইলেই মাতৃহীন শিশু দুটি সেই স্নেহ-অঙ্ক অধিকার পূর্ব্বক স্বর্গসুখ অনুভব করে, পরিবারস্থ শোকাতুর ব্যক্তি শান্তিলাভ করে, পীড়িত পীড়ার দারুণ যাতনা বিস্মৃত হয় এবং বিষাদ-ব্যথিত মলিন মুখেও ক্ষীণ হাস্যলেখা বিকাশ পায়। কেবল পরিতৃপ্ত হয় না পিসীমার বিদ্বেষপূর্ণ কঠোর হৃদয়। প্রবোধকে যাদুমন্ত্রে ভুলাইয়া বাছা দুটিকে পর করিয়া দিবার পক্ষে বিশেষ সহায়তা করিবে বলিয়া "বৌমার চাঁদপানা মুখ" তাঁহার চক্ষুশূল হইয়াছে।

"যারে দেখতে নারি তার চলন বাঁকা"।—সুতরাং পুষ্পের মহত্ত্বের পরিচায়ক প্রত্যেক কার্য্যই পিসীমার চক্ষে ঘোর ধূর্ত্ততা ও শঠতাপূর্ণ ভণ্ডামি ভিন্ন অন্য কিছু বলিয়াই প্রতিভাত হয় না। সপত্নী তনয় দুটির প্রতি তাহার অত্যাধিক স্নেহকে পিসীমার "অতি ভক্তি চোরের লক্ষণ" বলিয়া ধারণা জন্মিয়াছে।

শিশু দুটির মধ্যে একটি চারি বৎসরের, অপরটির এখনও এক বর্ষ পূর্ণ হয় নাই। এই অপগণ্ড দুধের ছেলেদিগকে স্নেহের কুহকে ভুলাইয়া পাছে মায়াবিনী সৎমা তাহাদিগের কোন অনিষ্ট সাধন করে, এই ভয়ে তিনি ডাকিনী বধূর নিকট হইতে সোণার পুতুলদিগকে সর্ব্বদা দূরে দূরে রাখিতে প্রয়াস পান; কিন্তু ষোল আনা অকৃতকার্য্য হওয়ায় বধূর উপর তাঁহার আক্রোশ শতগুণ বর্দ্ধিত হয়। অনেক সময়ই এই ধেড়ে বয়স পর্য্যন্ত তাহাকে আইবুড় রাখার জন্য তিনি তাহার নিরীহ

পিতা মাতার উপর কঠিন মন্তব্য প্রকাশ ও নিরপরাধী চৌদ্দ পুরুষের নরক গমনের বিষয় স্থির সিদ্ধান্ত করিয়া ফেলেন; এবং প্রায় প্রতি-দিনই দুপুর বেলায় নিজের জপজপের পবিত্র ঘরটিতে বসিয়া, অতি সুললিত ভাষায়, সমাগতা মহিলা সভ্যাগণের সহিত সংমার জটিল চরিত্র ও কুটিল ব্যবহাররূপ মহাশাস্ত্রদ্বয়ের সম্যক সমালোচনায় প্রবৃত্ত হন।

পুষ্প ও পিসীমার সকল প্রকার কথার খোঁটা হাসি মুখে সহ্য করে। কিন্তু সন্ধ্যার প্রাক্কালে, তাহার স্নেহপ্রদীপ্ত বক্ষঃ হইতে আবদারগ্রস্ত শিশু দুইটিকে যখন পিসীমা বাঘিনীর ন্যায় বিচ্ছিন্ন করিয়া লন, তখনই কেবল সে বিষাদিত মনে, নিতান্ত দুঃখিনীর মত বিরলে বসিয়া তাহা-দিগের করুন চিৎকারের সহিত নিজের নীরব অশ্রুধারা মিশাইয়া থাকে।

কৌশলময়ী আত্মগোপন ক্ষমতায় পিসীমার বিষয় প্রবোধচন্দ্রের সম্পূর্ণ অগোচর রাখিয়া পুষ্প তাঁহার অপরিসীম আনন্দ অনাহত রাখিয়াছে। বিবাহ বাসরের প্রতিজ্ঞা সুচারুরূপে পালন করিয়া সে প্রবোধকে অধিকতর সুখী করিয়াছে।

এইরূপে স্বামীর সহিত একাত্মা হইয়া, মাতৃহীন শিশুদিগের মা হইয়া ও পিসীমার অনাদর বশতঃ অন্যান্য সকলের সমধিক সমাদরের পাত্রী হইয়া পরম সুখে সংসার যাত্রা নির্ব্বাহ করিতে করিতে অদৃষ্টের বিড়ম্বনায় পুষ্প এক অভাবনীয় বিপদে পতিত হইল।

( ৪ )

দুপুর বেলা, চারিদিকে রৌদ্র ঝাঁ ঝাঁ করিতেছে। পরিচারিকা বামীর মা এক মাসের অবসর লইয়া দেশে যাওয়ায় তাহার একাদশ বর্ষীয়া বালিকা বামীর নিকট খোকাকে রাখিয়া খোকার ঝি স্নান করিতে গিয়াছে। শ্রম-বিমুখ বামী স্বীয় জননীর ভুল ক্রমে পরিত্যক্ত আফিংএর কৌটাটি খেলিতে দিয়া খোকাকে অনায়াসেই বসাইয়া রাখিয়াছে।

দোতালায়, প্রবোধ পালঙ্কোপরি শয়ন পূর্ব্বক বিশ্রাম সুখ অনুভব করিতেছেন এবং পুষ্প নিকটস্থ আলমারি উন্মোচন পূর্ব্বক তাঁহার

আবশ্যকীয় বস্ত্রাদি বাহির করিয়া রাখিতেছে, এমন সময় বড় খোকা কোথা হইতে ছুটিয়া আসিয়া আলমারিস্থিত সুরম্য ও পরিপূর্ণ দেল-খোসের শিশিটির প্রতি সতৃষ্ণ নয়ন যুগল সংস্থাপন পূর্ব্বক বলিল "মা আমি ঐ শিশিটি নেব।" স্নেহময়ী মাতা একটি মধুর চুম্বনসহ শিশিটি তাহাকে প্রদান করিবামাত্র সে হর্ষোৎফুল্ল হৃদয়ে সে স্থান পরিত্যাগ করিল।

পরক্ষণেই বামী আসিয়া হাজির! সে বড় খোকার অনুরূপ একটি খাস্‌বয়ের শিশি নিতান্ত ব্যগ্রভাবে প্রার্থনা করায়, সহৃদয়া পুষ্প তদনুরূপ পূর্ণ শিশি আর নাই দেখিয়া, একবোতল কুন্তলীন বিতরণ পূর্ব্বক তাহাকে বিদায় করিল।

প্রসন্ন চিত্তা বামী অনুরাগপূর্ণ অতৃপ্তনয়নে সেই সুনির্ম্মল তৈলপূর্ণ, স্ফটিক পাত্রটির পানে চাহিয়া চাহিয়া ছিপি খুলিয়া ফেলিল এবং স্বীয় কেশদামকে অপূর্ব্ব শ্রীসম্পন্ন করিবার আশায় একটুখানি হাতে ঢালিতে যাইবে, এমন সময় খোকার হাতে আফিংয়ের কৌটা আছে সহসা মনে পড়িয়া যাওয়ায়; জগৎ সংসার বিস্মৃত হইয়া কম্পিত হৃদয়ে ছুটিয়া আপন কক্ষে উপস্থিত হইল ও খোকার কাণ্ড দেখিয়া স্তম্ভিত হইয়া পড়িল! কিন্তু পরমুহূর্ত্তেই প্রকৃতিস্থ হইয়া প্রত্যুৎপন্নমতিত্ব সহকারে খোকাকে ঘুম পাড়াইয়া সকলের অলক্ষ্যে পিসীমার ঘরে শয়ন করাইয়া রাখিয়া আসিল, এবং নিতান্ত উদ্বিগ্ন ও কাতর চিত্তে হরির নিকট ও মা কালীর নিকট এই ঘোর বিপদ হইতে উদ্ধার করিবার জন্য বিবিধ মানসিক করিতে লাগিল।

হায়! বিষম ভয় প্রপীড়িতা অবোধ বালিকা এই নিদারুণ কথা সকলের অগোচর রাখিয়া কি মহা অনর্থই না সংঘটন করিল!!

এ দিকে বামী বিদায় হইবার পর পুষ্প প্রায় দুই ঘণ্টা যাবৎ পতির সহিত প্রেমালাপ ও তাঁহার সেবায় রত থাকিয়া বিপুল আনন্দ সম্ভোগ করিতেছেন, এমন সময় পিসীমার বিকট চিৎকার ও ক্রন্দন ধ্বনি শ্রুত হওয়ায় প্রবোধ আতঙ্কিত হইয়া এক লম্ফে শয্যাত্যাগ করিয়া বারাণ্ডাভি-মুখে ধাবিত হইলেন, পুষ্প ও কম্পিত হৃদয়ে পতির অনুগমন করিল।

প্রবোধকে দেখিয়া পিসীমা চীৎকার পূর্ব্বক বলিলেন "বাবা, সর্ব্বনাশ করিয়াছে,—রাক্ষুসী সৎমা ছেলেকে বিষ খাওয়াইয়াছে,—আর রক্ষা নাই,—শীঘ্র ডাক্তার ডাক।"

পুষ্প সে কথায় কর্ণপাত না করিয়া মৃতবৎ শিশুকে পাগলিনীর ন্যায় পিসীমার ক্রোড় হইতে লইতে যাওয়ায়; পুত্র স্নেহে দিশাহারা, বিঘোর মস্তিষ্ক প্রবোধ ভীম পদাঘাতে তাহাকে সুদূরে নিক্ষিপ্ত করিয়া উন্মত্তের মত ডাক্তারের অন্বেষণে বহির্গত হইলেন।

ডাক্তার বাবু আসিয়া, আফিং তুলিয়া ফেলিয়া অনেক কষ্টে এযাত্রা শিশুকে রক্ষা করিলেন।

শিশু নয়ন উন্মীলন করিয়াই বজ্রাহত মাতার নিকট যাইবার জন্য সুকোমল বাহু দুটী সম্প্রসারণ করিয়া দিল, পুষ্পও মানাপমান বিস্মৃত হইয়া শিশুকে বক্ষে ধারণ করিবার জন্য পুনর্ব্বার ধাবিত হইল। কিন্তু হায়! কে শিশুকে দিবে? সকলেরই তীব্র তিরস্কার ধিক্কার ও ব্যঙ্গোক্তি সেই হতভাগিনীর অসহায় মস্তকোপরি মুষলধারে বর্ষিত হইতে লাগিল।

( ৫ )

পুষ্পের দিন যামিনী কি ভাবে অতিবাহিত হইতে লাগিল, তাহা কবি-কল্পনার অতীত। অভাগিনীর মনোব্যথার পরিসীমা নাই। তাহার হর্ষোদ্ভাসিত আননের বিকসিত শতদলসম শোভা বিমলিন হইয়া গিয়াছে, সুচারু অধরের তীরে প্রশান্ত নির্ম্মল হাসির অপরূপ লীলা অপহৃত হইয়াছে, সতত প্রসন্ন নলিন নয়ন দুটি বিষাদ জলদাবৃত হইয়া শ্রাবণ ধারায় অশ্রু নিপতন করিতেছে ও ললিত কোমল দেহ-লতিকাখানি ছিন্ন মৃণালবৎ ধূলি ধূসরিত হইতেছে! আহা! শাখাচ্যুত বিশুষ্ক পদদলিত কুসুমের ন্যায় কেহ তাহার দিকে ফিরিয়াও চাহিতেছে না। আর সকলই সে অনায়াসে সহ্য করিতে পারে, কিন্তু প্রবোধের অবিশ্বাস ও ঘৃণাই তাহার মর্ম্মান্তিক হইয়াছে; তাহার ভীষণতাকে শিশু দুটির বিচ্যুতি আরও প্রবল করিয়া তুলিয়াছে। তাহার এই

সমুদ্র সমান অতলস্পর্শী বিপদে বিন্দুপ্রমাণ শান্তি—রামজীবন বাবুর সান্ত্বনা ও বামীর সহানুভূতি।

রামজীবন বাবুর হৃদয়ে তাঁহার "মা লক্ষীর" প্রতি অবিশ্বাস নিমেষের জন্যও স্থান প্রাপ্ত হয় না। বামী ত তাহার নির্দ্দোষীতার বিষয় সম্পূর্ণ অবগত আছে। এই শোচনীয় ঘটনা পুষ্পের পিতা মাতার অগোচর রহিল না। মর্ম্মাহত ডেপুটী বাবু লজ্জায় মৃতপ্রায় হইয়াও নিজে কন্যাকে লইতে আসিলেন, কিন্তু আদরের দুহিতা পিতার চরণে ধরিয়া সে সাদর আহ্বান প্রত্যাখ্যান করিল।

এদিকে শ্বশুর গৃহের উপেক্ষায় অনাদরে ও অনাহারে অনিদ্রায় এবং নিদারুণ মনোবেদনায় ও দুশ্চিন্তা জালের ভীম নিষ্পেষণে পিষ্ট হইয়া সে সাংঘাতিক পীড়াগ্রস্ত হইল।

তখন জীবন্মৃত পিতা মাতা সেই শীর্ণা সংজ্ঞাহীনা তনয়াকে আপনাদের স্নেহ-অঙ্কে লইয়া আসিয়া, তাহাকে রোগমুক্ত করিবার জন্য প্রাণপণ ও সর্ব্বস্বপণ করিতে দৃঢ় প্রতিজ্ঞ হইলেন।

পুষ্পের পিত্রালয় গমনের চারি পাঁচ দিন পরে বামীর মা দেশ হইতে প্রত্যাগত হইল এবং বৌদিদিমণির অবিশ্বাস্য অদ্ভুত কাহিনী শ্রবণ করিয়া যারপরনাই বিস্মিত ও ক্ষুব্ধ হইল। বামীকেও নিতান্ত কৃশ ও বিমনা দেখিয়া সে আহারাদির পর গোপনে ডাকিয়া বড় স্নেহভরে কারণ জিজ্ঞাসা করিলে,—পুষ্পের ক্লেশে ও দুঃখে মর্ম্মান্তিক আহতা বামী দুই হাতে মুখ ঢাকিয়া কাঁদিয়া উঠিল, এবং খোকার আফিং খাওয়ার রহস্য ভেদ করিয়া পুষ্পের যাতনার কথা বর্ণনা করিল।

ভয়াতুরা কন্যার শত কাতরোক্তি ও নিষেধ উপেক্ষা করিয়া আপনাদের ইষ্টানিষ্টের বিষয় চিন্তা করিতেও অবকাশ না পাইয়া সেই অশিক্ষিতা নীচ জাতীয়া বামীর মা তৎক্ষণাৎ প্রবোধের কক্ষ পানে ধাবমান হইল।

( ৬ )

হতভাগ্য ডেপুটী বাবু পুষ্পকে লইয়া যাইবার পর,—রবিবার দিন দুপুর বেলা প্রবোধ আপন নির্জ্জন কক্ষটিতে বসিয়া নিজের দুরদৃষ্টের

বিষয় চিন্তা পূর্ব্বক অজস্র অশ্রু বিসর্জ্জন করিতেছেন, এমন সময়ে রোদন-বিহ্বলা বামীর মা তাঁহার সম্মুখীন হইয়া মাথায় হাত দিয়া বসিয়া পড়িল এবং বহু আক্ষেপপূর্ণ, বিলাপ সম্বলিত ভূমিকাসহ খোকার আফিং খাওয়ার আমূল ঘটনাটি বিবৃত করিল।

এক মাস যাবৎ চিন্তা বিকারে সমাচ্ছন্ন, দুর্ব্বল মস্তিষ্ক প্রবোধ এই যুগপৎ হর্ষ বিষাদের গুরুভার সহ্য করিতে অসমর্থ হইয়া সংজ্ঞা বিহীন হইয়া পড়িলেন।

মূর্চ্ছাভঙ্গে প্রবোধ স্নিগ্ধ মধুর বাক্যে বামীর মাকে অভয় প্রদান পূর্ব্বক শ্বশুরালয়াভিমুখে প্রধাবিত হইলেন, এবং অনতিবিলম্বেই তথায় উপস্থিত হইয়া সেই কাতর ক্রন্দন নিনাদিত, মর্ম্মভেদী দীর্ঘনিশ্বাস হিল্লোলিত পুষ্পের শয়ন কক্ষে উন্মাদের ন্যায় প্রবিষ্ট হইলেন।

হায়! তখন জীবনব্যাপী হাহাকার ব্যতীত প্রবোধের আর সকলই ফুরাইয়াছে; তাঁহার আসিবার ক্ষণ পূর্ব্বেই পুষ্পের নিষ্কলঙ্ক প্রাণপক্ষী পরম রমণীয় দেহপিঞ্জর ভগ্নপূর্ব্বক এ পাপ পৃথিবীর নিকট চিরবিদায় লইয়া অনন্তের আরামপূর্ণ চরণতলে আশ্রয় লাভ করিবার জন্য বড় আগ্রহের সহিত আনন্দধামের যাত্রী হইয়াছে!—

পড়িয়া রহিয়াছে শুধু—অলৌকিক মধুর চরিত্রের সকরুণ সুধাময় স্মৃতি!

শ্রীমতী ক্ষীরোদকুমারী ঘোষ
মেদিনীপুর।



দ্বাদশ পুরস্কার ৫৲

# সরোজিনী

এফ্ এ পরীক্ষা দিয়া একবার বাড়ী যাইয়াছিলাম। তাহার পর বি এ পাস করিয়া মেডিকেল কলেজে প্রবেশ করা অবধি নানা কারণে বাড়ী যাওয়া ঘটে নাই ; কলিকাতায় মেসে থাকিয়া পড়া শুনা করিতেছিলাম। এবার বাড়ী হইতে ঘন ঘন চিঠি আসায় আজ পাঁচ বৎসরের পর গ্রীষ্মাবকাশে বাড়ী আসিয়াছি।

সেরূপ সুখ জীবনে আর কখনও হইবে কিনা জানি না। আজ অনেক দিন হইল সে ঘটনা হইয়া গিয়াছে, তবু এখনও মার আনন্দোৎফুল্ল মুখ, ছোট ছোট ভাই ভগ্নীদের আনন্দ উচ্ছ্বাস যেন চক্ষের সম্মুখে রহিয়াছে। যে প্রবাসী সেই জানে সে সুখ কি নির্ম্মল, কি গভীর। বুঝি বা আমার পক্ষে সে সুখ দ্বিগুণ হইয়াছিল। কেননা তখনও সংসার সাগরের হলাহল আমার ভাগ্যে উঠে নাই, আজীবন কৃতকার্য্যতা ভোগ করিয়া নৈরাশ্য কথামাত্রেই পর্য্যবসিত ছিল এবং নূতন উদ্যম ও নূতন উৎসাহের দর্পণে পৃথিবীকে স্বর্গ বলিয়াই মনে হইত।

বাড়ী আসিয়া সারাদিন পাড়ায় পাড়ায় বেড়াইলাম। যেদিকে দেখি সমস্তই পরিচিত, অথচ পাঁচ বৎসরের অনুপস্থিতি তাহাতে যেন কি এক অনির্ব্বচনীয় মাধুর্য্য মাখাইয়া দিয়াছে। বেশ বুঝিতে পারিলাম শ্বেতকবি যে বলিয়াছিলেন দূরত্বই দৃষ্ট বস্তুকে মনোহর করে তাহা সত্য বটে। এখানেই বলিয়া রাখা ভাল, আমি মনে মনে কবি ও কবিত্বের বড় পক্ষপাতী এবং আমার নিজের মনও যেন কিঞ্চিৎ কবিত্বভাবাপন্ন, তবে তখন সহপাঠীদের বিদ্রুপের ভয়ে বাহিরে কবিত্ব প্রভৃতি সকলই বিকৃত মস্তিষ্কের ফল বলিয়া হাসিয়া উড়াইয়া দিতাম।

এই পাঁচ বৎসরে গ্রামে পরিবর্ত্তন অনেক হইয়াছে। আমার ঠাকুরদাদা মারা যাওয়ার পর আমাদের বাড়ীতে সন্ধ্যাকালে বৃদ্ধদিগের যে এক বৃহৎ মিটিং হইত তাহা আর হয় না। যাহাদের বালক দেখিয়াছি তাহাদের গোঁফের রেখা দিয়াছে। আমার সমবয়স্কদিগের মধ্যে কেহ কেহ ঘোরতর সংসারী হইয়া পড়িয়াছেন। চণ্ডে, যাহার দৌরাত্মে কাহারও গাছে আম কাঁঠাল থাকিত না, যে দোর্দ্দণ্ড প্রতাপে বালকদিগের উপর রাজত্ব করিত, এখন দেখি সে নিরীহ ভদ্রলোকের মত হুঁকা হাতে তাহার ছয় মাসের মেয়েটিকে কোলে লইয়া দাঁড়াইয়া আছে। আমিও আর সেই অজাতশ্মশ্রু বালক নহি। ভূষণ ঠাকুদ্দা তো চোখে চসমা দিয়া নিরীক্ষণ করিয়াও আমাকে প্রথমে চিনিতে পারেন নাই। পরে পরিচয় পাইয়া বলিলেন "আরে বস বস দাদা, এ কয়দিনে এত বদলে গিয়েছ যে চিনতেই পারা যায় না"। বিহারী খুড়ো তাঁহার অদৃষ্ট ও তাঁহার পুত্র হরিশের প্রচুর নিন্দা করিয়া বলিলেন "কলকাতায় থাক বাবা, কত সাহেব স্থবোর সঙ্গে আলাপ আছে, হরিশের একটা চাকরী যদি জুটিয়ে দিতে পার।" রাম ভট্টাচার্য্য মহাশয় আমাকে দেখিয়া মহা খুসী হইয়া এক টিপ নস্য লইয়া বলিলেন "আমরা চিরকালই জ্ঞাত ছিলাম বিলয় সংসারে উন্নতি করিবে। বেশ বেশ বাপু, গ্রামের মুখ উজ্জ্বল কর, ক্রিয়া কান্ডে পিতৃপিতামহের নাম রক্ষা কর"।

অতি শীঘ্রই আমি গ্রামের মধ্যে "কৃষ্ণ বিষ্ণুর" মধ্যে একজন গণ্য হইলাম। গ্রামের মাইনর স্কুলের হেড মাষ্টার মহাশয়ের সম্ভ্রম প্রতিপত্তি একেবারে লোপ পাইবার উপক্রম হইল কেননা আমি বর্ত্তমানে তাঁহাকে কেহই 'অথরিটি' বলিয়া স্বীকার করে না। একদিন আমি বিশ্বস্তসূত্রে অবগত হইলাম যে আমার গ্রামে পদার্পণের দুই ঘণ্টা পরেই পাড়ার বর্ষিয়সীগণ "বাড়ুয্যেদের সোণার চাঁদ ছেলের" বিবাহটা যে অচিরেই কর্ত্তব্য তাহা স্থির করিয়াছেন। সেই খবর পাইয়া আমি (মেসেতে যাহার 'সাত চড়ে কথা বাহির হয় না' বলিয়া কলঙ্ক ছিল সেই আমি) আমাদের বহির্বাটির রোয়াকে বসিয়া পাড়ার বিস্ফারিত

লোচন যুবক ও গম্ভীরভাবে মস্তক সঞ্চালনকারী প্রৌঢ়দিগের দ্বারা পরিবেষ্টিত হইয়া অতি গম্ভীর ভাবে, বিষদরূপে মিল, ফসেট প্রভৃতি পণ্ডিতগণের মত উদ্ধৃত করিয়া বুঝাইলাম যে আমাদের দেশে পঁচিশ বৎসর বয়সের পূর্ব্বে বিবাহ করিয়া দুর্ব্বল সন্তান উৎপাদন দ্বারা লোক-সংখ্যা ও দেশের দরিদ্রতা বৃদ্ধি করা কিছুতেই উচিত নহে। ইহার পরদিনই আমি যে একজন ভারি বিদ্বান তাহা গ্রামের মধ্যে সিদ্ধান্ত হইয়া গেল।

একদিন আমি বাড়ীতে আহার করিতেছি মা কাছে বসিয়া আছেন, এমন সময় দেখি বাটির ও প্রতিবেশীদিগের এক দল বালক বালিকা অদূরে দাঁড়াইয়া আমার আহার ব্যাপার নিরীক্ষণ করিতেছে। তাহাদের সহিত আমার ইতিমধ্যেই বেশ আলাপ পরিচয় হইয়া গিয়াছে। আমি কাহাকেও বা মিষ্টবাক্যে কাহাকেও বা মিষ্টদ্রব্যে আপ্যায়িত করিতেছি এমন সময় মা বলিলেন "দেখ দেখি বিনয়, কেমন মেয়েটি'। 'মেয়েটি' শুনিয়াই আমার অকস্মাৎ হৃৎকম্প উপস্থিত হইল। অতি কষ্টে, মা যেদিকে দেখাইলেন সেইদিকে চাহিয়া দেখিলাম এক জোড়া অতি সুন্দর উজ্জ্বল চক্ষু একদৃষ্টে আমার দিকে চাহিয়া আছে। যাহার চক্ষু, তাহার বয়স এগার বৎসরের বোধ হয় অধিক হইবে না, কাজেই আমি সাহস পাইয়া বলিলাম "বেশ মেয়েটি তো, কার মেয়ে মা ?" মা বলিলেন ওটি আমাদের হরি মুখুয্যের মেয়ে ; হরি মুখুয্যেকে জান না ? আর জানবেই বা কেমন করে, ওরা আজ পনর বছর বিদেশে ছিল, এই আর অঘ্রাণ মাসে এসেছে। বেশ শিষ্ট শান্ত মেয়েটি, আমি তোমার সঙ্গে ওর বিয়ের সম্বন্ধ করেছি।" আমার মনে কবিজন সুলভ কোপের উদয় হইল, ভাবিলাম "হাঁ, দশ বৎসরের একটা মেয়ে বিয়ে করে তাকে 'মানুষ' করি আর কি ?" মুখে কিছু না বলিয়া নীরবে আহার করিতে লাগিলাম।

তাহার পরদিন সকালে আমার কাছে পাড়ার যত ছেলে মেয়ে আসিয়া উপস্থিত হইল। কাহারও ফরমাস "কাগজের নৌকা করে দাও", কেহবা আব্দার ধরিলেন "একটা গল্প বল", কেহ বা "হঁা গল্প

বলিতে বুঝি কত্ত হয় না ; তুমি বলো না বিনয় দাদা” বলিয়া আমার কোলে উঠিয়া বসিয়া তাঁহার যে আমার সহিত বিশেষ বন্ধুত্ব আছে ও তিনি যে আমার দুঃখে দুঃখী তাহা স্পষ্ট প্রমাণ করিলেন। আমি যথাসাধ্য সকলের আজ্ঞা পালন করিতেছি, এমন সময়ে ছোট ভাইটীকে কোলে করিয়া গত কল্যকার মেয়েটী ধীরে ধীরে উপস্থিত হইল। আমি একটু বিস্মিত হইলাম ; যেখানে বিবাহের কথা হয়, আমাদের দেশের মেয়েরা তাহার ত্রিসীমায় যায় না, তবে কেন এ এখানে উপস্থিত হইল ? ভাবিলাম, বোধ হয় মেয়েটী কিছু বাচাল কিম্বা লজ্জাহীনা। আমি আবার মানব চরিত্র বিশ্লেষণ করিতে বড় ভালবাসিতাম। কথার ছন্দ, দাঁড়াইবার ভাব, হাত মুখের ভঙ্গি প্রভৃতি দেখিয়া লোকের চরিত্র সম্বন্ধে মোটামুটী একটা ধারণা স্বতই হইয়া থাকে। যাহারা আবার যত্ন পূর্ব্বক ঐ বিষয় শিক্ষা করে তাহাদের পক্ষে উহা বড়ই আমোদজনক। আমি ঠিক করিলাম, মেয়েটী কিরূপ দেখিতে হইবে। এস্থলে একটু অতিরিক্ত কৌতুহল বোধ হওয়াও আশ্চর্য্য নহে।

আমি ছেলেদের লইয়া খেলা করিতে লাগিলাম, মেয়েটী স্থিরভাবে দাঁড়াইয়া দেখিতে লাগিল। কিছুক্ষণ পরে তাহার দিকে চাহিয়া জিজ্ঞাসা করিলাম “তোমার নাম কি ?” অতি ধীরে চক্ষু না নামাইয়াই সে উত্তর দিল “সরোজিনী”। আমি তাহার মুখের গাম্ভীর্য্য দেখিয়া আশ্চর্য্য হইলাম। পুনর্ব্বার জিজ্ঞাসা করিলাম “তোমার ভাইয়ের বয়স কত ?” সে বলিল “এক বৎসর।” আমি আর তাহাকে কিছু জিজ্ঞাসা করিলাম না। সেও আর কিছুক্ষণ দাঁড়াইয়া চলিয়া গেল। আমি সিদ্ধান্ত করিলাম তাহার লজ্জাহীনতার কারণ বাচালতা নহে—সরলতা। ওয়ার্ডস্ ওয়াথের কবিতা মনে পড়িল—সরলা বালিকা—সে লজ্জার কি জানিবে ? আমাদের মেয়েরা সাত বৎসর বয়সেই অকালপক্কতা লাভ করে। সরোজিনী সেরূপ নহে দেখিয়া আমি তাহার উপর সন্তুষ্ট হইলাম।

দিন কয়েক মধ্যেই সরোজিনীর সহিত আমার বেশ চেনাশুনা

হইয়া গেল। আমার অমত বুঝিয়া মা আর আমার বিবাহের কথা তোলেন নাই। কাজেই সরোজ ও আমার মিশিবার বড় বেশী সঙ্কোচের কারণ ছিল না। সে আমাকে বিনয়দাদা বলিয়া ডাকিত, আমিও যেমন অন্যান্য ছেলেদের সহিত মিশিতাম সরোজের সঙ্গেও তেমনই নিঃসঙ্কোচে মিশিতাম। সে তৃতীয় ভাগ পর্য্যন্ত পড়িয়াছে শুনিয়া আমি তাহাকে কিছু কিছু পড়াইতে আরম্ভ করিলাম। আমি দেখিতাম পড়ার সময়ে কিম্বা অন্য কোন সময়ে, তাহাকে কিছু জিজ্ঞাসা না করিলে সে কখনই কথা কহিত না। প্রথম প্রথম মনে করিতাম সে বড় একটা কিছু বুঝিতে পারে না, সেইজন্য চুপ করিয়া থাকে। কিন্তু দুই চারিবার প্রশ্ন করায় বুঝিলাম সে অসাধারণ বুদ্ধিমতী। তাহার বুদ্ধিমত্তা দেখিয়া আমি চমৎকৃত হইতাম; মনে হইত বোধ হয় পুরুষের অপেক্ষা স্ত্রীলোকে যে কোন বিষয় শীঘ্র আয়ত্ত করিতে পারে। আমি আরও লক্ষ্য করিলাম তাহার চক্ষু দুইটি বাস্তবিকই "আত্মার গবাক্ষ" অর্থাৎ তাহার চক্ষু দুইটি দেখিলেই "নির্ম্মল নদী-জল-তলে উপল খণ্ডের ন্যায়" তাহার অন্তরের ভাব স্পষ্ট বুঝা যায়। ক্রমে ক্রমে আমি তাহার গুণাবলীর পরিচয় পাইতে লাগিলাম। দেখিলাম যে তাহার অন্তঃকরণ দয়াতে গঠিত ও তাহার সহিষ্ণুতা অসাধারণ এবং এই অল্প বয়সেই তাহার মনের দৃঢ়তার বেশ আভাষ পাইলাম। এই সমস্ত দেখিয়া শুনিয়া আমি তাহার প্রতি কেমন একটু আকৃষ্ট হইলাম। শিক্ষক তাঁহার বুদ্ধিমান ছাত্রের প্রতি যেরূপ আকৃষ্ট হন, বোধ হয় তখন আমি সরোজের প্রতি ভিন্নভাবে আকৃষ্ট হই নাই।

ক্রমে ছুটি ফুরাইয়া আসিল, আমিও সকলের নিকট বিদায় লইয়া কলিকাতা যাত্রা করিলাম।

কলিকাতায় থাকিতে বাড়ী হইতে প্রায়ই চিঠি পাইতাম। চিঠিতে অন্যান্য কথার মধ্যে সরোজিনীর কথাও থাকিত। শুনিতাম তাহার বিবাহের সম্বন্ধ হইতেছে কিন্তু কোথাও উপযুক্ত পাত্র পাওয়া যাইতেছে না। সরোজিনীর পিতা হরিপদ মুখোপাধ্যায় নাকি ভারি কুলীন, তিনি তো আর যাহার তাহার ঘরে কন্যাদান করিতে পারেন না।

জানাশুনার মধ্যে তাঁহাদের পালটি ঘর আমাদের গ্রামেই দুইটি আছে। তাহার মধ্যে আমরা একঘর, আর আমার পিসে মহাশয়েরা একঘর। এই দুই বাড়িতে দুইটি বিবাহোপযুক্ত পাত্র আছে, আমি একটি এবং আমার পিস্তুত ভাই সুশীল আর একটি। সুশীল আমার সমপাঠী তবে অল্পবয়সে লেখা পড়া ছাড়িয়া পশ্চিমে চাকরী করিতেছে।

এক বৎসর চলিয়া গেল, তবু সরোজিনীর বিবাহের কোনরূপ স্থিরতা না হওয়ায় আমি অত্যন্ত দুঃখিত হইলাম। মাঝে মাঝে বড় কষ্ট হইত, যেন আমারই কন্যাদায় উপস্থিত। শেষকালে ঠিক করিলাম সুশীলের সহিত সরোর বিবাহের যোগাড় করিতে হইবে; সুশীল দেখিতে শুনিতেও ভাল বটে, আর বড় ধীর। আর কাল বিলম্ব না করিয়া আমি সুশীলকে চিঠি লিখিলাম "তোমার সহিত অনেক দিন দেখা শুনা হয় নাই; যদি পার আগামী পূজায় বাড়ি আসিও। আমি দেশে যাইয়া তোমার সহিত সাক্ষাৎ করিব।" সে সম্মত হইল।

ক্রমে পূজার দিন নিকটবর্ত্তী হইল, আমিও বাড়ি যাইবার বন্দোবস্ত করিতে লাগিলাম। সমস্ত জিনিষপত্র কেনা হইয়া যাইলে হঠাৎ মনে পড়িল, সরোজিনীর জন্যত কিছু লইতে হইবে। পুনর্ব্বার ছুটিয়া বাজারে যাইয়া সরোজের জন্য একশিশি কুন্তলীন ও সুশীলের জন্য একটা দেলখোস লইলাম।

যথাসময়ে বাড়ি পৌছিলাম। পৌছিয়াই আমার বাড়ি আসার কারণ মাকে বলিলাম, শুনিয়া তিনি বড় আহ্লাদিত হইলেন। তাহার পরদিনই সুশীল আসিয়া পৌছিল। পূজার কয়দিন খুব আমোদেই কাটিয়া গেল। একয়দিন কাহারও খোঁজ খবর লইবার অবকাশ পাই নাই এবং সুশীলকেও সরোজের সম্বন্ধে কিছু বলা হয় নাই।

বিজয়ার দিনে আমি ও সুশীল একসঙ্গে প্রণাম করিতে বাহির হইলাম। এ বাড়ি সেবাড়ি করিয়া ঘুরিয়া শেষকালে হরিপদ মুখোপাধ্যায় মহাশয়ের বাটিতে উপস্থিত হইলাম। আমি সরোজের মাকে প্রণাম করিয়া জিজ্ঞাসা করিলাম "আসিয়া পর্য্যন্ত সরোজিনীকে দেখি নাই কেন?" সরোজিনীর মা বলিলেন "সে তোমাদের বাড়ি হবার

গিয়েছিল, কিন্তু তুমি সুশীলের সঙ্গে সব সময়েই থাক বলে সে দেখা করিতে পারে নি। মার আমার সুশীলকে দেখে বড় লজ্জা হয়। হাজার হউক বড় হয়েছে; কিন্তু এমনি পোড়া কপাল যে একটি মনের মত বর জুটল না।" আমি জিজ্ঞাসা করিলাম "সে কোথা?" তিনি একটা ঘর দেখাইয়া বলিলেন "সে ঐ ঘরে আছে।"

আমি সেই ঘরের দিকে চলিলাম, সুশীল বাহিরে দাঁড়াইয়া গল্প করিতে লাগিল, আমি ঘরের ভিতর যাইতেই অস্ফুটস্বরে "বিনয়দাদা এসেছ? আমি বলি তুমি আসবে না" বলিয়া সরোজিনী আমাকে প্রণাম করিল। আমি কি বলিতে যাইতেছিলাম এমন সময় তাহার মুখের দিকে চাহিয়া যাহা দেখিলাম তাহাতে আর আমার বাক্‌স্ফুরণ হইল না। সরোজ যে এত সুন্দর তাহা তো আগে দেখি নাই। চন্দ্রের আলোকে দেখিলাম সে আর এখন বালিকা নহে। গাম্ভীর্য্য ও পূর্ণতা তাহার মুখে কি এক নূতন ভাব আনিয়া দিয়াছে, আর সেই চক্ষু দুইটি যেন কি এক মোহময়, করুণ, সুন্দর ভাবে ভাসিতেছে—যেন প্রতি দৃষ্টি আনিছে বহিয়া দূরতর স্বর্গের সন্দেশ।

আমি নীরবে সেই শোভারাশি দেখিতে লাগিলাম। মনে হইল বুঝি এত সৌন্দর্য্য আর কোথাও দেখি নাই। কিয়ৎক্ষণ পরেই লজ্জিত হইয়া অন্যদিকে চাহিয়া জিজ্ঞাসা করিলাম "আমার পিস্তুত ভাই সুশীল এসেছে তাহাকে দেখেছ?" সে মুখ নত করিয়া বলিল "হাঁ, কই তুমি কিছু খাওনা।" আমি নাম মাত্র বসিলাম, কি খাইলাম কিছু মনে নাই, তাড়াতাড়ি সরোজকে কুন্তলীনের শিশিটি দিয়া ঘর হইতে বাহির হইলাম। পথে যাইতে যাইতে সুশীল জিজ্ঞাসা করিল "তোমার ভারি ঘাম হয়েছে দেখছি, কই আজ তো তেমন গরম নয়।" এই বলিয়া সে গল্প জুড়িয়া দিল। সে কি বলিতেছিল আমি কিছুই শুনি নাই, মাঝে মাঝে "হাঁ হুঁ" বলিয়া সাড়া দিতেছিলাম বটে, আর সুশীলের অনবরত কথার জন্য তাহার প্রতি বড় বিরক্ত হইতেছিলাম।

সমস্ত রাত্র ভাল নিদ্রা হইল না, কেবল সরোজের কথাই মনে হইতে লাগিল। ভাবিলাম সরোজকেত এতদিন দেখিয়াছি কিন্তু

এমন ভাবত আমার মনে কখনই হয় নাই। তাহার বিষয় যতই ভাবিতে লাগিলাম, ততই তাহার প্রত্যেক কথা, প্রত্যেক অঙ্গভঙ্গি, মধুর হইতে মধুরতর বোধ হইতে লাগিল। নিদ্রা হইল না, সারারাত কি এক অর্দ্ধ জাগরিত সুখবিজড়িত অবস্থায় কাটাইলাম। সেই রাত্রে যাহা যাহা দেখিয়াছিলাম, অর্দ্ধ স্বপ্নের মত তাহাই বারবার দেখিতে লাগিলাম এইরূপে রাত্রি কাটিল।

ইহার পর দুই দিন আমি সরোজদের বাড়িতে ঘন ঘন যাইতাম। যতবার যাইতাম ততবারই আবার যাইতে ইচ্ছা হইত। কিন্তু এক দিন আমার চেতনা হইল, ভাবিলাম, করিতেছি কি? তখন চিত্তের দুর্ব্বলতার জন্য আমার অত্যন্ত আত্মগ্লানি উপস্থিত হইল। স্থির করিলাম আর কখনও এরূপ অস্থির চিত্ত হইব না, এবং অতি শীঘ্রই সুশীলের সহিত সরোজের বিবাহ স্থির করিব।

স্থির করিলাম বটে, কিন্তু সপ্তাহ চলিয়া গেল উহা কার্য্যে পরিণত হইল না। যত দিন যাইতে লাগিল, ততই আমি ধৈর্য্য হারাইতে লাগিলাম। প্রথম প্রথম আমি সরোজের বাড়ী যাইতাম না, এবং সে আমাদের বাটি আসিলে, পাছে তাহার সহিত দেখা হয়, এই ভয়ে নিজের ঘরে দ্বার বন্ধ করিয়া দিয়া বসিয়া থাকিতাম। মনে করিতাম আমি খুব আত্মসংযম করিতেছি, কিন্তু একদিন বুঝিতে পারিলাম ঘরে দরজা দিয়া বসিয়া থাকাটা তত নিরাপদ নহে। কারণ, আমি দেখিলাম, ঘরের ভিতর থাকিয়া আমি সরোজের প্রত্যেক কথা একমনে শুনিয়া থাকি, অন্যে কথা কহিলে বিরক্ত হই, সরোজের চুড়ীর কি মলের শব্দে ঠিক করি এইবার সরোজ চলিয়া যাইতেছে, আবার সত্যই গেল কিনা জানিবার জন্য কাণ পাতিয়া থাকি। সেতারে ঝঙ্কার দিলে যেমন সেই সুরে বাঁধা অন্যান্য সেতার আপনিই বাজিয়া উঠে, সেইরূপ সরোজের অলঙ্কারের শব্দে আমার হৃদয়-তন্ত্রী বাজিয়া উঠিত এবং সেই ঝঙ্কার গ্রামে গ্রামে উঠিয়া তাহার মধুর নিক্কণে আমাকে অভিভূত করিয়া ফেলিত।

ব্যাপার কি তাহা বুঝিতে আমার অধিক সময় লাগে নাই।

বুঝিতে পারিয়াছিলাম বলিয়াই আমি আপনার মন দমন করিতে চেষ্টা করিতাম। যদি আমি বলিতাম আমি সরোজকে বিবাহ করিব তাহা হইলে তাহার পিতা মাতা এবং আমার মা খুসী বই অসন্তুষ্ট হইতেন না। কিন্তু আমার মনে হইত এত লেখাপড়া শিখিয়া নিজের মনের উপর ক্ষমতাহীন হওয়া বড়ই লজ্জার বিষয় এবং সেইজন্য আমি নিজের ব্যবহারের কঠোর সমালোচনা করিতাম। কিন্তু তাহা সত্ত্বেও সরোজের নাম শুনিলে যে আনন্দ হইত, তাহা রোধ করিতে পারিতাম না, তাহার কথা শুনিলে মন সেই দিকে ধাবিত হইত, তাহার সেখানে আসিবার সম্ভাবনা থাকিত সে স্থান হইতে চলিয়া আসিবার সময় মনে কষ্ট হইত এবং যদি তাহাকে দেখিতে পাই, এই আশায় একবার চারিদিক দেখিয়া লইতাম। সে যেস্থান দিয়া চলিয়া যাইত, সে স্থান পর্য্যন্ত পবিত্র মনে করিতাম।

এইরূপে দিন পনর কাটিয়া গেল। ইতিপূর্ব্বে আমার নামে অনেকগুলি অভিযোগ আসিয়াছে—প্রথমতঃ মা বলেন আমার খাওয়া দাওয়া একেবারে কমিয়া গিয়াছে, এবং আমি রোগা হইয়া যাইতেছি; দ্বিতীয়তঃ বন্ধুরা বলেন, আমি তাঁহাদের সঙ্গে আর ভালরূপে মিশি না; মিশিবই বা কেন, আগে যে তাঁহাদের সহিত মিশিতাম তাহাই তাঁহাদের ভাগ্য; তৃতীয়তঃ সরোজ বলে আমি আর তাহার সহিত দেখা করিনা; ইত্যাদি। আমি লজ্জিত হইয়া পূর্ব্বের মত সকলের সহিত মিশিতে লাগিলাম।

একদিন হঠাৎ সরোজের সহিত আমার দেখা হইল। সে আমাকে দেখিয়া, অত্যন্ত আনন্দিত হইয়া, পূর্ব্বে যেমন নিঃসঙ্কোচে আমার কাছে আসিত, সেইরূপ আসিয়া কথাবার্ত্তা বলিতে আরম্ভ করিল। আমি কিন্তু মহা বিপদে পড়িলাম; কি বলিব কিছুই খুঁজিয়া পাইলাম না। মাটির দিকে চাহিয়া, আমতা আমতা করিয়া দুই একটি কথা বলিয়াই হঠাৎ রণে ভঙ্গ দিয়া সে স্থান হইতে প্রস্থান করিলাম। সরোজ আশ্চর্য্য হইয়া আমার দিকে চাহিয়া রহিল।

আমি বরাবর নিজের ঘরে যাইয়া দরজা বন্ধ করিয়া দিলাম। মনে

নানারূপ চিন্তা উদয় হইতে লাগিল। আমি বুঝিতে পারিলাম আমার ব্যবহারে সরোজ দুঃখিত হইবে। ইহা ভাবিয়া আমারও অত্যন্ত কষ্ট হইল। তাহার পর মনে হইল, কত দিন এইরূপে চাপিয়া থাকিব, এবং তাহাতে ফলই বা কি হইবে? আরও ভাবিলাম আমি যে সরোজের প্রতি গোপনে এরূপ ভাব পোষণ করিতেছি ইহা কি ভাল? আমি যদি তাহাকে বিবাহই না করিব তবে তাহার প্রতি এরূপ ভাব পোষণ করা কি উচিত? আর সরোজকে বিবাহ করিতে আমার কি বাধা আছে, কেনই বা আমি নির্ব্বোধের ন্যায় শুধু শুধু কষ্ট পাইতেছি। ভাবিয়া চিন্তিয়া শেষ স্থির করিলাম, যেমন করিয়া হউক, লজ্জার মাথা খাইয়া মাকে জানাইব আমি সরোজকে বিবাহ করিব। সেই দিন বৈকালেই আমাদের বাহিরের রোয়াকে বসিয়া আমি কথায় কথায় বলিলাম "আমি মনে করিতাম বিবাহ করাটা উচিত নহে; কিন্তু আর আমার সে মত নাই। দেখুন না কেন, মিল্‌টন যে এত কঠোর ছিলেন, তিনিও বিবাহকে অত্যন্ত পবিত্র বলিয়া জ্ঞান করিতেন। বাস্তবিকই বিবাহ না করিলে মানুষ অর্দ্ধেক থাকিয়া যায়। আমাদের শাস্ত্রেই ত রহিয়াছে 'সস্ত্রীকো ধর্ম্মমাচরেৎ'।"

রাত্রে মা আপনিই সরোজের কথা তুলিলেন, বলিলেন "বাবা, তুমি এলে সরোজের বিয়ের জন্যে, কিন্তু তুমি সুশীলের বাপ মাকে এ বিষয়ে কিছু বল নাই কেন?" আমার বুক ধড়াস ধড়াস করিতে লাগিল, মনে করিলাম এই ত সুযোগ। দুই একবার ঢোক গিলিয়া নিজের কথা বলিতে যাইতেছি, এমন সময় মা আবার বলিলেন "আমি সব ঠিক করেছি; তোমার কিছু ভাবতে হবে না; আর শুনেছ, সরোজ নাকি নিজেই ওর বেগুণফুল আর সইয়ের কাছে স্বীকার করেছে যে সুশীলকেই বিয়ে করবে। ডাগরটি হয়েছে কিনা?" আমি চারিদিক অন্ধকার দেখিলাম, পড়িয়া যাইবার ভয়ে কিছুক্ষণ দেয়াল ধরিয়া দাঁড়াইয়া সামলাইয়া লইলাম, বলিলাম "বেশ ত এখন সব কথাবার্ত্তা ঠিক হয়ে গেল, আমি কালই পিসে মহাশয়ের কাছে গিয়ে দিনস্থির করে আসবো"। এই বলিয়া নিজের ঘরে যাইয়া শয়ন করিলাম।

আমি সরোজের চরিত্র কিরূপ তাহা বিশেষরূপে জানিতাম। আমি জানিতাম যে তাহার ইচ্ছা ও প্রতিজ্ঞা দুই সমান। সে সুশীলকে যে বিবাহ করিবে বলিয়াছে তাহা সামান্য কারণে বলে নাই আর তাহাকে অন্যমত করান সহজ নহে এবং ঐরূপ চেষ্টা করাও নিতান্ত অন্যায়। আমি নিজের আশা ছাড়িয়া দিলাম, কিন্তু সেই রাত্রে আমি যে যন্ত্রনা ভোগ করিয়াছি তাহা ভুক্তভোগী ব্যতীত কে বুঝিবে? নিরাশা, দুঃখ, অভিমান আমার হৃদয়ে যে শেল বিদ্ধ করিয়াছে তাহার ক্ষতচিহ্ন এখনও মুছিয়া যায় নাই, কখনও যাইবে কি না সন্দেহ। যাতনায় অধীর হইয়া মনকে কতরূপে প্রবোধ দিতে চেষ্টা করিয়াছি। ভাবিলাম, আমার হৃদয় কত বড়, আমার প্রাণে কত ভালবাসা, আমার কিরূপ শক্তিসামর্থ্য তাহা 'সে' কিরূপে বুঝিবে? সে বাহিরের সৌন্দর্য্য দেখিয়া ভুলিয়াছে। সে আমার উপযুক্ত নহে। আবার মনে করিলাম সে আমাকে ভ্রাতৃভাবে দেখে, আমার তাহাকে ভিন্নভাবে দেখা অন্যায়। সামান্য কারণে এত অস্থির হওয়া নির্ব্বুদ্ধিতার কার্য্য। ভগবান যাহাকে যাহার জন্য করিয়াছেন সে ত তাহারই হইবে; আমিও দুই দিন পরে এ সমস্ত ভুলিয়া যাইয়া সকলের ন্যায় হাসিয়া খেলিয়া বেড়াইব। এইরূপ কত কি ভাবিলাম, কিছুতেই স্থির হইতে পারিলাম না, ভাবিলাম সুশীল কি আমার মত ভালবাসিতে পারে, না কখনও সেরূপ পারিবে? তবে কোন বিচারে সে সরোজকে পাইতে চলিল? এইরূপ নানা প্রকার চিন্তা করিতে করিতে শেষ রাত্রে একটু নিদ্রাকর্ষণ হইল। কত যে স্বপ্ন দেখিলাম তাহার ইয়ত্তা নাই। কখনও দেখিলাম সরোজকে আমি পড়াইতেছি, কখনও যেন তাহার সহিত কথা কহিতেছি, কখনও আবার সেই বিজয়া দশমীর রাত্রে যেন সরোজদের বাড়ী যাইতেছি এমন সময় তাহাদের বাড়ি হইতে বাজনা বাদ্য করিয়া কাহাদের বর বাহির হইল। এক পালকীতে দেখিলাম সুশীল, বুঝিলাম সেই বর। কনের পালকী কাছে আসিলে, চাঁদের আলো তাহার মুখে পড়ায় চিনিলাম সরোজ—বিজয়া দশমীর রাত্রে যেরূপ দেখিয়াছিলাম ঠিক সেইরূপ। শেষ কালে যেন আমাকে কে

আসিয়া বলিল সরোজ মরিয়া গিয়াছে; আমি শোকে অধীর হইয়া কাঁদিতেছি এমন সময়ে ঘুম ভাঙ্গিয়া গেল। সরোজ যে সত্য সত্য মরে নাই তাহাতে যে কি আনন্দ হইল তাহা বলিতে পারি না। কিন্তু পরক্ষণেই আবার সরোজের বিবাহের কথা মনে হইলে আবার চারিদিক শূন্যময় বোধ হইল। অত্যন্ত অসহ্য বোধ হওয়ায় বালিশে মুখ লুকাইয়া অনেকক্ষণ কাঁদিলাম। সর্ব্বান্তঃকরণে ভগবানের নিকট প্রার্থনা করিলাম "দয়াময়, বল দাও।"

বোধহয় ভগবান প্রার্থনা শুনিলেন। আমি অনেকটা শান্ত হইলাম।

* * * * * * * * *

সেই বৎসরের অগ্রহায়ণ মাসের ২৬শে তারিখে আমাদের গ্রামে বিস্তর ঘটা করিয়া সরোজের বিবাহ হইল। বিবাহের পরে নাকি গ্রামের লোকেরা বলাবলি করিয়াছিল সেই বিবাহে বিনয় বন্দ্যোর মত কেহই খাটে নাই, এবং বিবাহের সভায় বিনয়ের অবিরত উচ্চ হাস্যধ্বনিতে নাকি অনেকে বিরক্ত হইয়াছিলেন।

এ বিবাহের দিন কতক পরেই আমি গ্রামের সকলকে বেশ করিয়া বুঝাইয়া দিলাম যে আমি যে ইতিপূর্ব্বে বিবাহের সপক্ষে মত প্রকাশ করিয়াছিলাম, তাহাতে আমার সম্পূর্ণ ভ্রম হইয়াছিল। বিবাহ করা যে একেবারেই উচিত নহে ইহাই আমার অভ্রান্ত মত এবং এই মত অনুসারেই আমি চলিব।

এখন পর্য্যন্ত আমার মত পরিবর্ত্তন হয় নাই।

শ্রীঅপূর্ব্বকৃষ্ণ মুখোপাধ্যায়।
C/o Asst. Civil Judge, Cooch Behar.



অতিরিক্ত পুরস্কার ৫৲

# বুদ্ধিমান রাজার স্বর্গযাত্রা।

## প্রথম সর্গ।

রাজসভাতলে বসি রাজা বুদ্ধিমান,
রাজকার্য্য করিছেন প্রফুল্ল বয়ান।
হেন কালে প্রজাগণ চারিদিক হতে,
প্রণাম করিল আসি রাজচরণেতে।
বলিল একটি ঠক পশেছে নগরে,
নিশি দিন আমা সবে জ্বালাতন করে।
ঠকাইয়া ধন রত্ন সব নিয়ে যায়,
বাঁচে না প্রজারা প্রভু, কি হবে উপায়।
কোন বেশে কবে আসে বুঝিতে না পারি,
কেমনে বুঝিব প্রভু, ঠকের চাতুরী।
শুনিয়া প্রজার মুখে ঠকের কাহিনী,
অস্থির হইল রাজা পরমাদ গণি।
কহে আমি বুদ্ধিমান বুদ্ধে বৃহস্পতি,
মম রাজ্যে ঠক আসে এমন শকতি।
বুদ্ধি-জালে জড়াইয়া ঠক্‌কে ধরিব,
কত বুদ্ধি রাখে ঠক সকলি বুঝিব।
মম বুদ্ধি হতে বল কার বুদ্ধি বড়,
কেন ভয় পাও সবে যাহ নিজ ঘর।
এত কহি বুদ্ধিমান মনেতে বিচারি,
নগরে পাহারা দিল দশ পাঁচ কুড়ি।

সুরা পানে মত্ত হয়ে পাহারা সকল,
নগরের প্রান্তভাগে ঘুমায় কেবল।

## দ্বিতীয় সর্গ।

কৃষ্ণ চতুর্দ্দশী তিথি নিশীথ সময়,
অন্ধকারে পথ ঘাট দৃষ্টি নাহি হয়।
হেন কালে বুদ্ধিমান নিজ হর্ম্ম্যতলে,
পূজিছেন শিবলিঙ্গ অতি কুতূহলে।
চন্দন কুঙ্কুম চুয়া কুসুমের হার,
ধূপ দীপ নৈবিদ্যাদি নানা উপচার।
হেনকালে ঠক এক চিন্তি মনে মনে,
ধরিল শিবের মূর্ত্তি পরম যতনে।
হরিষে হাড়ের হার গলায় পরিল,
ব্যাঘ্র চর্ম্ম পরি নিজ বসন ত্যজিল।
খড়ি মাটী গুলি অঙ্গে রং ফলাইল,
দর্পণ ধরিয়া ভালে ত্রিনেত্র আঁকিল।
দু একটি মৃত সর্প স্কন্ধে জড়াইয়া,
চলিল রাজার কাছে বলদে চড়িয়া।
রাজদ্বারে গিয়া জোরে করে করাঘাত,
সে শব্দে রাজার ধ্যান ভাঙ্গিল হঠাৎ।
বাহিরে থাকিয়ে ঠক বম্ বম্ করে,
রাজা গিয়ে দ্বার খোলে হরিষ অন্তরে।
বলদে চড়িয়া ঠক গৃহে প্রবেশিল,
আমি শিব আসিয়াছি রাজাকে বলিল।
রাজা ভক্তিভাবে চাহি দেখে বার বার,
উপাস্য দেবতা শিব সম্মুখে তাহার।
আনন্দে অস্থির হয়ে বুদ্ধিমান রাজা,
হীরক প্রবাল দিয়ে তারে করে পূজা।

ঠক কহে তুমি রাজা ভকত প্রধান,
এ জগতে কেহ নাই তোমার সমান।
তোমায় পূজায় তুষ্ট হইলাম অতি
তাই আজি স্বর্গ ছাড়ি মর্ত্তে মম গতি।
পুণ্য কৃষ্ণ চতুর্দ্দশী তাতে নিশাকাল,
এ সময়ে সুরলোকে চল মহীপাল।
মর্ত্ত্যবাস তবরাজা পূর্ণ হইল আজ,
আজ তব গতি হবে দেবের সমাজ।
রাজা বলে অধমের গতি মাত্র তুমি,
এখনি তোমার সঙ্গে স্বর্গে যাব আমি।
অধম পাতকী জনে এত তব দয়া,
তোমার চরণে আমি সঁপিলাম কায়া।
ঠক বলে এক কথা শুন তবে রাজা,
স্বশরীরে স্বর্গে যাওয়া নাহি হয় সোজা।
স্বর্গে যেতে মানবেরা যত কষ্ট পায়,
সে সকল কষ্ট কিন্তু স্পর্শিবে তোমায়।
যোড় হাত করি রাজা কহে তবে ধীরে,
কষ্ট বিনে স্বর্গ সুখ কেবা লাভ করে।
ঠক কহে তবে রাজা মুদ নেত্রদ্বয়,
খুলিবে, যখন মম অনুমতি হয়
বাক্যব্যয় না করিয়া চলহ ভূপতি,
বাক্যব্যয়ে হইবে না স্বর্গপুরে গতি।
এই আমি চলিলাম বলদে চড়িয়া,
নীরবে বৈসহ তুমি লাঙ্গুল ধরিয়া।

## তৃতীয় সর্গ।

ঠকের ইঙ্গিত পেয়ে চলিল বলদ,
লাঙ্গুল ধরিয়া রাজা ভাবে গদ গদ।

চলিল চতুর ঠক কাঁটা পথ দিয়া,
জর্জ্জর হইল রাজা কণ্টক ফুটিয়া
কত শিমুলের কাঁটা কত বেল কাঁটা
ঘটাইল রাজ অঙ্গে শোনিতের ঘটা।
কণ্টকে কণ্টকে রাজা হল জর জর,
তবুও অটল রাজা নাহয় কাতর।
ভাবে এত কষ্ট নয় সুখেরি কারণ,
কষ্ট বিনে স্বর্গ যেতে পারে কোন জন।
রহিল কণ্টকে বিঁধি বসন রাজার,
তথাপি সঙ্কোচ দুঃখ নাহয় রাজার
ধুলা কাদা মল মূত্র শরীরে ভরিল,
তথাপি ভকত শ্রেষ্ঠ চক্ষু না মেলিল।
ভাবে অনুমতি বিনে মেলিলে নয়ন,
যদি আর নাহি হয় স্বর্গ দরশণ।
সঙ্গে করি স্বর্গে শিব না লয়েন যদি,
আমা সম অধমের কি হইবে গতি।
এত ভাবি অতি জোরে নয়ন মুদিয়া,
শিব মূর্ত্তি ধ্যান করে তন্ময় হইয়া।
ব্যথিত বলদ অতি লাঙ্গুলের টানে,
আতঙ্কে অস্থির হয়ে ছোটে প্রাণ পনে,
এই ভাবে কিছুক্ষণ করিলে গমন,
রজনীর শেষ ভাগ দিল দরশন।
একটি কলুর গৃহে রাজাকে লইয়া,
কলুর ঘানির পরে দিল উঠাইয়া।
গোটা কত গরু তাতে বাধি আনি দিল,
শিক্ষিত ঘানির গরু ঘুরিতে লাগিল।
কলুর ঘানির শব্দে রাজা পুলকিত,
মনে ভাবে এই বুঝি স্বরগের রথ।

ঠক বলে শুন ওহে ভকত প্রধান,
এই রথে স্বর্গ ধামে করিবে প্রয়াণ।
চক্ষু না মেলিবে তুমি কথা না কহিবে,
তা হইলে স্বশরীরে স্বর্গ পুরে যাবে।
আমিও তোমার সঙ্গে অন্তরীক্ষে রব,
সময় হইলে ধরি স্বর্গে উঠাইব।
স্বর্গের অনেক পথ এসেছ রাজন,
এই দেখ স্বর্গ গন্ধ মধূর কেমন।
এতবলি তাড়াতাড়ি ঠক চুরামণি,
ঢেলে দিল এক শিশি "কুন্তলীন" আনি।
"কুন্তলীন" সৌরভেতে বিমুগ্ধ রাজন,
ভাবে আছে সম্মুখেতে পারিজাত বন।
সময় বুঝিয়া তবে ঠক পলাইল,
অভ্যাসে ঘানির গরু ঘুরিতে লাগিল।
ঘ্যার ঘ্যার ঘ্যার ঘ্যার ঘানির শবদে,
রাজা ভাবে যাইতেছে রথ স্বর্গ পথে।
এই ভাবে বিভাবরী প্রভাত হইল,
কলুর গৃহের লোক সকল জাগিল!
ঘানির সে শব্দ শুনি আশ্চর্য্য মানিল,
এত ভোরে ঘানি ঘোড়ে গরু কে বাঁধিল।
দেখিতে চলিল সবে হয়ে একত্রিত,
ভয়ানক দৃশ্য হেরি হইল চমকিত।
ঘানি পরে উপবিষ্ট বুদ্ধিমান রাজা,
কোমল শরীরে তার কতরূপ সাজা।
পরনে বসন নাই উলঙ্গ শরীর,
শরীর কণ্টকাকীর্ণ বহিছে রুধির।
মল মুত্র মাখা অঙ্গ রাজা বুদ্ধিমান,
নেত্রদ্বয় নিমীলিত প্রফুল্ল বয়ান।

কিসের সুগন্ধ এক কোথাহতে আসে,
সে গন্ধে ভ্রমর ছোটে মনের উল্লাসে।
সকলে ইহার অর্থ জিজ্ঞাসে রাজায়,
নয়ন না মেলে রাজা উত্তর না পায়।
তখন সকল লোক বিষন্ন অন্তরে,
সংবাদ কহিল গিয়া মন্ত্রির গোচরে।

## চতুর্থ সর্গ।

সংবাদ শ্রবনে মন্ত্রী আশ্চর্য্য হইল,
রাজাকে আনিতে লোক পাঠাইয়া দিল।
রাজার অবস্থা হেরি অতি বিপরীত,
দাস দাসী লোক জন হল বিষাদিত।
কিসে হল এ দুর্দ্দশা জিজ্ঞাসে রাজায়,
তবু বুদ্ধিমান রাজা উত্তর না দেয়।
অবশেষে লোক জন বিষন্ন অন্তরে,
সংবাদ বলিল গিয়ে মন্ত্রীর গোচরে।
তখন আপনি মন্ত্রী সেই স্থানে গিয়া,
বিস্ময় মানিল অতি রাজাকে দেখিয়া।
জিজ্ঞাসিল কেন রাজা সিংহাসন ছেড়ে,
বসিয়া রয়েছ কলু ঘানির উপরে।
দাস দাসী লোক জন জিজ্ঞাসে তোমায়,
কোন জন কোন রূপ উত্তর না পায়।
হে রাজা নয়ন দুটি মেল একবার,
এই দেখ আমি মন্ত্রী সম্মুখে তোমার,
এমন দুর্দ্দশা তব কে করেছে বল,
এখনি তাহারে আনি দিব প্রতিফল।
রাজা কহে মন্ত্রী আমি মেলিল নয়ন,
আর না হইবে মম স্বরগে গমন।

স্বর্গযাত্রা করিয়াছি শুভক্ষণ করি,
তুমি কেন বাদ সাধ করিয়া চাতুরী।
পুন্যফলে স্বশরীরে স্বর্গে যাই আমি,
তাহাতে আসিয়া মন্ত্রী হিংসা কর তুমি।
মন্ত্রী কহে ভাল স্বর্গে চলেছ রাজন,
সকলি বুঝিবে যদি মেল দুনয়ন।
রাজা কহে ঘ্রাণশক্তি হীন মন্ত্রা তুমি,
স্বরগের গন্ধ যায় দশ ক্রোশ ভূমি।
এ গন্ধ কি নাহি যায় তব নাসিকায়,
নিতান্তই মূর্খ তুমি কি বলিব হায়।
মন্ত্রীও সে সুসৌরভে মোহিত হইল,
বহু অন্বেষিয়া শিশি বাহির করিল।
কহিল এ "কুন্তলীন" স্বর্গ গন্ধ নয়,
চক্ষু মেলি একবার দেখ সমুদয়।
ঠকে ঠকাইয়া তোমা এনেছে এখানে,
পরম দয়ালু ঠক মারে নাই প্রাণে।
এত শুনি বুদ্ধিমান নয়ন মেলিল,
ঠকের চাতুরী সব বুঝিতে পারিল।
নিজের অবস্থা দেখি লজ্জিত বিশেষ,
"বুদ্ধিমানের স্বর্গযাত্রা" এইখানে শেষ।

শ্রীমতী অম্বুজাসুন্দরী দাস।
পুরী, উড়িষ্যা।

